শুধায়ো না, কবে কোন্ গান
কাহারে করিয়াছিনু দান।
পথের ধূলার পরে
পড়ে আছে তারি তরে
যে তাহারে দিতে পারে মান।

তুমি কি শুনেছ মোর বাণী,
হৃদয়ে নিয়েছ তারে টানি'?
জানি না তোমার নাম,
তোমারেই সঁপিলাম
আমার ধ্যানের ধনখানি॥

শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর

# গীতবিতান

কালানুক্রমিক সূচী

# গীতবিতান

## কালানুক্রমিক সূচী

### প্রথম খণ্ড

প্রভাতকুমার মুখোপাধ্যায়

সম্পাদিত




বোলপুর-শান্তিনিকেতন

১৯৭৩

প্রথম প্রকাশ :
২৫শে বৈশাখ, ১৩৭৬।

পরিবর্ধিত ও পরিমার্জিত দ্বিতীয় সংস্করণ :
১৩ই জ্যৈষ্ঠ, ১৩৮০।

প্রকাশক :
প্রভাতকুমার মুখোপাধ্যায়
বোলপুর-শান্তিনিকেতন

মুদ্রক :
শ্রীগোকুলানন্দ দাস
উদয়ন প্রেস
ষ্টেশন রোড, বোলপুর।
ফোন : ৩২২

মূল্য :
আট টাকা মাত্র।

# উৎসর্গ-পত্র

রবীন্দ্রসঙ্গীতের সার্থক ধারক ও বাহক

পরম স্নেহভাজন

শ্রীঅনাদিকুমার দস্তিদার

ও

শ্রীশান্তিদেব ঘোষ-এর

হস্তে গ্রন্থখানি অর্পিত হইল।

প্রভাতকুমার মুখোপাধ্যায়

২৫শে বৈশাখ, ১৩৮০

শুধায়োনা, কবে কোন্ গান
কাহারে করিয়াছিনু দান।
পথের ধূলার পরে
পড়ে আছে তারি তরে
যে তাহারে দিতে পারে মান

তুমি কি শুনেছ মোর বাণী,
হৃদয়ে নিয়েছ তারে টানি'?
জানিনা তোমার নাম,
তোমারেই সঁপিলাম
আমার ধ্যানের ধন খানি॥

শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর

# সম্পাদকের নিবেদন

গীতবিতানের কালানুক্রমিক সূচী 'রবীন্দ্র-দিনপঞ্জী'র বিরাট সংগ্রহের একটি অংশ মাত্র। 'রবীন্দ্র-জীবনী' রচনার উপাদান হিসেবে বহু দশক ধরে এই দিনপঞ্জী প্রস্তুত করে আসছি—এখনো তা চলছে। আমার এই গবেষণামূলক কাজে ১৯৬৮ সাল থেকে বিশ্বভারতীর সহায়তা পেয়ে আসছি—রবীন্দ্রজীবনের তথ্যাদি সংগ্রহ ও রবীন্দ্র-চর্চায় সার্বিক সহায়তালাভের জন্য বিশ্বভারতী কর্তৃপক্ষ দুজন রবীন্দ্র-সাহিত্যানুরাগী তরুণ সহায়ক নিয়ে কাজ করবার সুযোগ আমাকে দিয়েছেন। এই দুজন হচ্ছেন বিশ্বভারতী রবীন্দ্রভবনের শ্রীপ্রবীরকুমার দেবনাথ ও শ্রীদিলীপকুমার দত্ত। আমি আশা করি, ভবিষ্যতে এঁরা আমার যোগ্য উত্তরসুরি হয়ে রবীন্দ্রজীবনীর তথ্যাদি নিয়ে কাজ করতে পারবেন। আমার এই বয়সে এই তরুণদ্বয়ের সহায়তা ব্যতীত কাজ করা সম্ভব নয়—বিশ্বভারতীর উপাচার্য শ্রীপ্রতুলচন্দ্র গুপ্ত ও রবীন্দ্রচর্চা-প্রকল্পের অধিকর্তা শ্রীপুলিনবিহারী সেনের নিকট এজন্য আমি কৃতজ্ঞ। গ্রন্থ-সম্পাদনায় তথ্যাদি দিয়ে শ্রীকানাই সামন্ত ও শ্রীশোভনলাল গঙ্গোপাধ্যায় আমাদের প্রভূত সাহায্য করেছেন।

গীতবিতানকে কালানুক্রমিকভাবে সাজাবার প্রস্তাব করে পাঠান কলকাতার বিশ্বভারতী প্রকাশনী বিভাগের অধ্যক্ষ শ্রীরণজিৎ রায় এবং সেজন্য যাবতীয় উপকরণাদিও প্রেরণ করেন।

এই গ্রন্থের প্রথম সংস্করণে ৩২০টি গান ছিল ; বলা যেতে পারে—সেটি পরীক্ষামূলকভাবেই ছাপিয়েছিলাম। এবারে প্রায় সহস্র গান আরও তথ্যাদি-সহ মুদ্রিত করা হলো। যাঁরা রবীন্দ্রনাথের গানের ক্রমবিকাশ নিয়ে গবেষণা করবেন, এই গ্রন্থখানি তাঁদের কাজে লাগতে পারে বলেই আমাদের বিশ্বাস। সেই বিশ্বাসবলে নিজব্যয়ে এবারও গ্রন্থখানি ছাপালাম। আশা করি, রবীন্দ্র-সংগীত শ্রোতারা গান শোনার সময়ে গানটি রবীন্দ্রনাথের কোন্ বয়সের রচনা তা জানতে পারলে খুসিই হবেন।

বোলপুরের 'উদয়ন' প্রেসের শ্রীগোকুলানন্দ দাস এই গ্রন্থ মুদ্রণের ভার গ্রহণ করেছেন। এই প্রেসের সর্বশ্রী বিশ্বনাথ দাস, শিবপ্রসাদ শর্মা, অসিতকুমার ঘোষ, সুধীর চট্টোপাধ্যায়, গোপাল দেবাংশী, অজয় মজুমদার প্রভৃতি একনিষ্ঠ কর্মিরা গ্রন্থপ্রকাশে নানাভাবে সহায়তা করেছেন—আমি তাঁদের আন্তরিক ধন্যবাদ জানাই।

প্রভাতকুমার মুখোপাধ্যায়

২৫শে বৈশাখ, ১৩৮০

# ভূমিকা

বাঙালীর সাংস্কৃতিক জীবনে রবীন্দ্রসংগীত যে বিশিষ্ট স্থান অধিকার করে আছে, একথা আজ সর্বজনবিদিত। 'গীতবিতান' আজ বাঙালীর ঘরে ঘরে। আমরা গীতবিতানের কালানুক্রমিক সূচী বিষয়ে আলোচনার পূর্বে রবীন্দ্রনাথের গীতগ্রন্থের সংক্ষিপ্ত রূপরেখা আঁকবার চেষ্টা করছি। তাঁর প্রথম গীতসংগ্রহ 'রবিচ্ছায়া' প্রকাশিত হয় ১২৯২ সালে। অবশ্য তার পূর্বে গীতিনাট্য রচিত ও মুদ্রিত হয়েছিল। এখানে একটি বিষয়ের প্রতি এই গ্রন্থব্যবহারকারীদের দৃষ্টি আকর্ষণ করছি। তাঁরা লক্ষ্য করবেন, রবীন্দ্রনাথ-সম্পাদিত গীতবিতান নূতন সংস্করণে 'রবিচ্ছায়া'র খুব কম গানই অন্তর্ভুক্ত হয়েছিল। গীতবিতান তৃতীয়খণ্ড রবীন্দ্রনাথ সম্পাদন করে যাননি (মুদ্রিত ১৩৫৭)—সেই খণ্ডে প্রথম দুই খণ্ডের (১৩৪৮) বাইরের বহুশত গান মুদ্রিত হয়েছিল; এখনও নূতন নূতন গান পাওয়া গেলে সেগুলিও অন্তর্ভুক্ত করা হচ্ছে। আমাদের সম্পাদিত এই কালানুক্রমিক সূচীতে প্রথমেই চোখে পড়বে গীতবিতান তৃতীয়খণ্ডের গান। এই গানগুলি কবি কর্তৃক বর্জিত হয়েছিল তাঁর সম্পাদিত গীতবিতানের প্রথম ও দ্বিতীয় খণ্ডে। কিন্তু গানগুলিকে কালানুক্রমিকভাবে সাজাতে গিয়ে সেই তৃতীয়খণ্ডই সর্বপ্রথমে এসে গেছে।

'রবিচ্ছায়া' কবির প্রথম গীতসংগ্রহ। তারপর ১৩০০ সালে মুদ্রিত হয় 'গানের বহি' ও তারসঙ্গে গাঁথা হয় 'বাল্মীকি প্রতিভা' গীতিনাট্য। ১৩০৩ সালে রবীন্দ্রনাথের প্রথম 'কাব্যগ্রন্থাবলী' প্রকাশিত হয়—এই গ্রন্থে 'গান' ও 'ব্রহ্মসঙ্গীত' সংকলিত হয়েছে। অতঃপর কবির কাব্য নূতনভাবে প্রকাশিত হতে থাকে কয়েক বৎসর পরে—সেখানে 'ভাবের অনুষঙ্গতা' থেকে কাব্যগুলি পুনর্বিন্যস্ত হয় ও অধ্যাপক মোহিতচন্দ্র সেনের সম্পাদনায় 'কাব্যগ্রন্থ' নামে প্রকাশিত হয়। এই কাব্যগ্রন্থের অষ্টম খণ্ড ছিল 'গান'। 'গান' এই শিরোনামে গীতগ্রন্থ প্রথম প্রকাশিত হলো—মুদ্রিত তারিখ ১৩১০ সাল। তবে এটি কাব্যগ্রন্থের অন্তর্গত একটি খণ্ড।

অতঃপর 'গান' প্রকাশ করেন সিটিবুক সোসাইটি নামে এক পুস্তক প্রকাশনী সংস্থার মালিক যোগীন্দ্রনাথ সরকার ১৩১৫ সালে। এই গ্রন্থে গানের সংখ্যা ছিল ৫২৮। এই সংগ্রহের মধ্যে স্বদেশী যুগে রচিত 'বাউল'-এর

গানগুলি ছিল। পরের বছর ইণ্ডিয়ান পাবলিশিং হাউস থেকে 'গান' এর দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় (১৯০৯)। এই সংস্করণে রবীন্দ্রনাথের যাবতীয় গান-সংগ্রহের প্রথম প্রচেষ্টা হয়েছিল। সূচীতে ৭২৭টি গান আছে।

'রবিচ্ছায়া'র ভূমিকায় লেখা ছিল—"১২৯১ সনের শেষদিন পর্য্যন্ত রবীন্দ্রবাবু যতগুলি সঙ্গীত রচনা করিয়াছেন, প্রায় সেগুলি এই পুস্তকে দেওয়া গেল।" ১৩১৬ সালে যে 'গান' প্রকাশিত হয়, তার ভূমিকাতে লেখা হয়— "বর্তমান গ্রন্থে কবির কিশোরকালের সকল শ্রেষ্ঠ গান হইতে আরম্ভ করিয়া এ পর্যন্ত যত গান রচনা হইয়াছে, সমস্ত প্রকাশ করিবার চেষ্টা হইয়াছে। কিন্তু সম্পূর্ণ কৃতকার্য্য হইতে পারি নাই।...." এই সংস্করণের একটি বৈশিষ্ট্য হলো "গানগুলিকে ভাব বা বিষয়ের সমতার দিকে লক্ষ্য রাখিয়া পুঞ্জিত করিবার চেষ্টা করা হইয়াছে। যথা—প্রকৃতি-সঙ্গীত, ঋতু-সঙ্গীত, ভাবপ্রধান-সঙ্গীত ইত্যাদি।....ব্রহ্ম-সঙ্গীত ও জাতীয়-সঙ্গীতকেও ভাব অনুসারে শ্রেণীবদ্ধ করিবার চেষ্টা হইয়াছে।....এই পুস্তকে সাতশত সাতাশটি [৭২৭] গান আছে।"

বিংশ শতকের প্রথম দশকে রবীন্দ্রসাহিত্য গবেষণা বৈজ্ঞানিক প্রণালীতে অনুধাবনের প্রয়াস শুরু হয়নি, তাই সম্পাদকের আন্তরিক প্রচেষ্টা সত্ত্বেও গ্রন্থখানি অসম্পূর্ণ থেকে যায়। "গানের এই দ্বিতীয় সংস্করণ বড়োই রহস্যময়" বলে যে উক্তি গীতবিতানের অনামী সম্পাদক করেছিলেন তা' বর্ণে বর্ণে সত্য।

পাঁচ বৎসর পরে 'গান' দুই খণ্ডে মুদ্রিত হল। বিবিধ সঙ্গীতের নামকরণ করা হয় 'গান' ও ব্রহ্মসঙ্গীতের নূতন নাম হয় 'ধর্মসঙ্গীত'। গীতবিতানের নূতন সংস্করণের ব্রহ্ম তথা ধর্মসঙ্গীতের নূতন নামকরণ হয় 'পূজা'।

১৯১৫—১৬ সালে ইণ্ডিয়ান পাবলিশিং হাউস এলাহাবাদ থেকে রবীন্দ্রনাথের কাব্যগ্রন্থের যে বিরাট রাজকীয় সংস্করণ প্রকাশ করেন তার দশম খণ্ডটি 'গান' নামে অভিহিত হয়। তাছাড়া গ্রন্থখানি অসম্পূর্ণও বটে। কাব্যগ্রন্থের খণ্ডরূপে পৃথকভাবে পাওয়া যেতোনা বলে এই 'গান' গ্রন্থ কখনো জনপ্রিয় হয়নি।

১৩৩৮ সালে কবির সত্তর বৎসর জন্মপূর্তি উৎসব উপলক্ষ্যে তাঁর যাবতীয় গানের একটি সংগ্রহ প্রকাশের আয়োজন হয়। সেই সংগ্রহ-ই

'গীতবিতান' নামে পরিচিত। ১৩৩৮ সালের আশ্বিন মাসে প্রথমাংশ (প্রথম ও দ্বিতীয় খণ্ড) ও দ্বিতীয়াংশ (তৃতীয়খণ্ড) ১৩৩৯ সালের শ্রাবণ মাসে শান্তিনিকেতন প্রেস থেকে মুদ্রিত হয়ে প্রকাশিত হয়। এই গ্রন্থের প্রকাশক ও মুদ্রক ছিলেন রায়সাহেব জগদানন্দ রায়, ব্রহ্মচর্যাশ্রমের প্রাচীনতম শিক্ষক ও কর্মী। কলকাতা ২১০ নং কর্ণওয়ালিস স্ট্রীট, বিশ্বভারতী গ্রন্থালয় থেকে প্রকাশিত।

এই গীতবিতান সম্পাদনার ভার অর্পিত হয় তরুণ কর্মী শ্রীসুধীরচন্দ্র করের উপর। অধ্যাপক অমিয়চন্দ্র চক্রবর্তী ছিলেন এই সম্পাদনার পরামর্শ-দাতা। প্রেসকপি তৈরী হলে কবির কাছে পেশ করা হতো। তাঁর সম্মতিলাভের পর সেগুলি ছাপাখানায় যেতো। এই প্রথম সংস্করণ গীতবিতানের গানগুলিকে গ্রন্থপ্রকাশের কালানুযায়ী সাজানো হয়। পাঠ পরিচয়ে সম্পাদক সুধীরচন্দ্র কর লিখেছেন—"কৈশোরক পর্য্যায়ের গান হইতে বসন্ত গীতিনাট্য অবধি মোট ১১২৮টি গান লইয়া গীতবিতান প্রথম ও দ্বিতীয়খণ্ড প্রকাশিত হইল। কবির নির্দেশমত এই সংগ্রহ হইতে ১৪৮টি গান বাদ পড়িল। ইহার গোড়ার দিকে অনেকগুলি গান ১৩০৩ সালের কাব্যগ্রন্থাবলীর ক্রম অনুসারে সাজান হইয়াছে।" দ্বিতীয়খণ্ডের শেষ গীতগ্রন্থ 'বসন্ত' যেটি রবীন্দ্রনাথ তরুণ কবি নজরুল ইসলামকে উৎসর্গ করেন। মোট কথা, গীতবিতানের প্রথম ও দ্বিতীয় খণ্ড ১৩৩০ সাল পর্যন্ত রচিত গানের সংগ্রহ।

অতঃপর ১৩৩৯ সালের শ্রাবণ মাসে গীতবিতান তৃতীয়খণ্ড মুদ্রিত হয়। এই খণ্ডের প্রথমেই ছিল 'প্রবাহিনী' কাব্যের গানগুলি। 'প্রবাহিনী' (১৩৩২ অগ্রহায়ণ) আজ রবীন্দ্রসাহিত্য-রসিকদের কাছে অজ্ঞাত। শান্তি-নিকেতনে নূতন প্রেস স্থাপিত হবার পর ১৩২৫ সাল থেকে গানের নূতন নূতন সংগ্রহ স্বরলিপিসহ মুদ্রিত হতে থাকে। যেমন—গীতপঞ্চাশিকা (১৩২৫ আশ্বিন), বৈতালিক (১৩২৫ চৈত্র), গীতবীথিকা (১৩২৬ বৈশাখ), কেতকী (১৩২৬ শ্রাবণ), শেফালী (১৩২৬ ভাদ্র), কাব্যগীতি (১৩২৬ পৌষ), নবগীতিকা (১৩২৯ প্রথম ও দ্বিতীয় খণ্ড), বসন্ত (১৩৩০)। এই গ্রন্থসমূহের মধ্য থেকেই 'প্রবাহিনী'র গান সংগৃহীত হয়। বিশ্বভারতী গ্রন্থখানিকে পুণর্মুদ্রণ করেননি এই ভেবে যে, তার অধিকাংশ গানই গীতবিতানে অন্তর্ভুক্ত হয়েছে। কিন্তু এর কাব্যরূপ হারিয়ে গেছে।

'প্রবাহিনী' প্রকাশের পাঁচ বৎসর পরে (১৩৩৭) কবির সমস্ত গানের সম্পাদন-কার্য শুরু হয় কবির সত্তর বৎসর জন্মপূর্তি উপলক্ষ্যে। গানগুলিকে

সে সময় গ্রন্থপ্রকাশের কালানুযায়ী সাজানো হয়েছিল—একথা পূর্বেই বলেছি। এই পাঁচবৎসরের মধ্যে কবির বহু নাটক, কাব্য, প্রহসন, ঋতুনাট্য প্রভৃতি প্রকাশিত হয়। সেসব গ্রন্থের গানগুলি গীতবিতান তৃতীয়খণ্ডে সংকলিত আছে। গীতবিতান তৃতীয়খণ্ডের গোড়াতেই আছে 'প্রবাহিনী'র ১৭৭টি গান। তারপর গৃহপ্রবেশ, সুন্দর, শেষবর্ষণ, শোধবোধ, চিরকুমারসভা, নটীরপূজা, রক্তকরবী, গীতমালিকা (প্রথম), ঋতুরঙ্গ, শেষরক্ষা, পরিত্রাণ, তপতী, গীতমালিকা (দ্বিতীয়), নবীন ও গীতোৎসব অর্থাৎ ১৩৩৮ পৌষ ও ১৩৩৯ শ্রাবণের মধ্যে রচিত ১২১টি গান। আট মাসে এই গানগুলি রচিত হয় বলে আমাদের অনুমান। প্রথম সংস্করণ গীতবিতানের গানসংখ্যা ছিল ১৪৮৫।

কিন্তু কালে গীতবিতানের এই সংস্করণ কবির কাছে অসম্পূর্ণ মনে হলো। তিনি বললেন—"সংকলন কর্তারা সত্বরতার তাড়নায় গানগুলিকে বিষয়ানুক্রমিক শৃঙ্খলাবিধান করতে পারেন নি। তাতে যে কেবল ব্যবহারের পক্ষে বিঘ্ন হয়েছিল তা নয় সাহিত্যের দিক থেকে রসোবোধেও ক্ষতি হয়েছে।" তাই জীবনসায়াহ্নে তাঁর প্রায় দুহাজার গানকে 'ভাবের অনুষঙ্গ রক্ষা করে' সাজিয়ে গীতবিতানের নূতন রূপ দান করলেন। 'প্রবাহিনী'র বিষয়ানুযায়ী শ্রেণীকরণের মতোই গীতবিতানের গানগুলিকে শ্রেণীত করা হলো—পূজা, স্বদেশ, প্রেম, প্রকৃতি, বিচিত্র ও আনুষ্ঠানিক। পুনরায় এই শ্রেণীবিভাগ আরও সূক্ষ্মভাবে করা হয়—তার আভাস বর্তমান সংস্করণে লুপ্ত।

সাহিত্যিক রবীন্দ্রনাথ ভাবরসিকের দৃষ্টি নিয়ে গীতবিতান নূতন সংস্করণে 'ভাবের অনুষঙ্গ' রক্ষা করে তাঁর গানগুলি সাজিয়ে ছিলেন। কিন্তু আমাদের প্রশ্ন—এইরূপ শ্রেণীকরণ দ্বারা রবীন্দ্রগীতমানসের বিবর্তন-বার্তা কি আমাদের কাছে পৌঁছোয়? আঠারো বৎসর বয়সের প্রেমকাকলী ও প্রৌঢ় বয়সের প্রেমগীত কি কখনো শ্রোতার হৃদয়ে একইরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করতে পারে? উনিশ বৎসর বয়স থেকে বহুবৎসর মাঘোৎসবের সময়ে নিয়মিতভাবে ব্রহ্মসঙ্গীত রচনা করেছিলেন—তাদের সঙ্গে পরবর্তীকালে স্বতঃউৎসারিত ধর্মসঙ্গীতের মধ্যে 'ভাবের অনুষঙ্গ' থাকতে পারে কি? বিভিন্ন বয়সের গানের রূপ ও রসের মধ্যে ভাবের অনুষঙ্গতা উপলব্ধি করা কি সম্ভব?

তাই আমরা রবীন্দ্রনাথের গানকে কালানুক্রমিকভাবে সাজিয়েছি। আমরা মনে করি, যে-গান যে-বয়সে রচিত হয়েছিল তখনই তা সার্থকরূপ

পেয়েছিল। সাহিত্যগত ত্রুটি হয়তো এর মধ্যে থাকতে পারে। কীট্‌স্‌, সুকান্ত প্রভৃতি কবিরা দীর্ঘায়ু হননি বলে যে তাঁদের রচনা অ-সার্থক একথা তো বলতে পারিনে। আন্তরিকভাবে তাঁরা যা বিশ্বাস করেছেন, অনুভব করেছেন—তারই রূপায়ণ করে গেছেন কাব্য, নাটক, গানে। রবীন্দ্রনাথ যে-বয়সে যে-গান লিখেছিলেন, আমরা সেই বয়সের দৃষ্টিতেই গানগুলির গুণাগুণ বিচার করবো।

আমাদের এই খণ্ডে রবীন্দ্রনাথের গানের ইংরেজি অনুবাদের উল্লেখ অসম্পূর্ণ। পরে কোনো সময়ে কবির যাবতীয় রচনার ইংরেজি অনুবাদের তথ্যাদি প্রকাশিত হবে। এই তথ্যাদি সম্পাদনা করেছেন শ্রীমতী সুধাময়ী মুখোপাধ্যায়। প্রসঙ্গত বলি, বর্ত্তমানে গ্রন্থের ইংরেজি অনুবাদের নির্দেশনা তাঁর পাণ্ডুলিপি থেকে গৃহীত।

আমরা রবীন্দ্রনাথের ১৯১২ সালের বিলাতযাত্রা-কাল পর্যন্ত রচিত গানের তালিকা বর্তমান খণ্ডে সম্পাদনা করলাম। বিশ্বভারতী রবীন্দ্রভবনের শ্রীদিলীপকুমার দত্ত ও শ্রীপ্রবীরকুমার দেবনাথের অক্লান্ত পরিশ্রম ব্যতীত এই গ্রন্থ সম্পাদনা সম্ভব হতো না।

বোলপুর-শান্তিনিকেতন
২৫শে বৈশাখ, ১৩৮০

প্রভাতকুমার মুখোপাধ্যায়

বি. দ্র.—অনুগ্রহপূর্বক 'সংযোজন ও সংশোধন' ( পৃ. ১৭৬ ) দেখে পাঠক পূর্বাহ্নে গ্রন্থের যথাযথ স্থান শুদ্ধ করে নিলে বাধিত হবো।

# রবীন্দ্র-গ্রন্থের গীতসংখ্যা

রবীন্দ্রনাথের কোন্ গ্রন্থে কতো গান আছে নিম্নে তার একটি তালিকা প্রদত্ত হলো। গ্রন্থগুলি কালানুক্রমিকভাবে সজ্জিত। তবে গ্রন্থ-নামের পাশে প্রদত্ত গানের সংখ্যা গুনে কেউ যেন স্থির না করেন যে, ঐ সংখ্যা রবীন্দ্রসঙ্গীতের সার্বিক সংখ্যা—কেননা, বহু গান পুনর্মুদ্রিত হয়েছে নানা গ্রন্থে।

গীতবিতান নূতন সংস্করণে কবির এ-পর্যন্ত প্রাপ্ত গানের তালিকা প্রকাশিত হয়েছে। অবশ্য সকল গানের সুরতালাদি জানা যায়নি। আমাদের হিসাব অনুযায়ী **গীতবিতানের মোট গানের সংখ্যা হলো ২২৩২।** তন্মধ্যে ১৮৯০টি গানের স্বরলিপি আছে স্বরবিতানের ৬০টি খণ্ডে। সুতরাং এখনো ৩৪২টি গানের সুরতালাদি পাওয়া যায়নি, কিন্তু গীতবিতানে সেগুলি গানরূপেই স্বীকৃত। প্রসঙ্গত বলি, রবীন্দ্রনাথ বহু লিরিকধর্মী কবিতাতে সুরারোপ করে গীতবিতানে অন্তর্ভুক্ত করেছেন, রবীন্দ্রনাথের বহু গীতধর্মী কবিতা এখনও রয়েছে, যেগুলি সুরতালাদি সংযোগে গীতরূপ পাবার অপেক্ষায় আছে।



| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ১৯ | বাল্মীকি-প্রতিভা (১৮৮১) | অচ ১। ৫২৯ | ২৭ |
| ২০ | ভগ্নহৃদয় (১৮৮১) | অচ ১। ১১৭ | ১১ |
| ২০ | রুদ্রচণ্ড (১৮৮১) | অচ ১। ২৭৩ | ২ |
| ২১ | কালমৃগয়া (১৮৮২) | অচ ১। ৩১৫ | ৩৯ |
| ২৩ | বউ ঠাকুরাণীর হাট (১৮৮৪) | ১। ৩৭৩ | ১১ |
| ২৩ | প্রকৃতির প্রতিশোধ (১৮৮৪) | ১। ১৬৩ | ১০ |
| ২৩ | নলিনী (১৮৮৪) | অচ ১। ৩৯৭ | ৪ |

[ বিবাহ উৎসব (১৮৮৪) মোট ৪৫টি গানের মধ্যে রবীন্দ্রনাথের ২৮টি। ]

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ২৩ | শৈশব সঙ্গীত (১৮৮৪) | অচ ১। ৪২৩ | ১১ |

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ২৩ | ভানুসিংহ ঠাকুরের পদাবলী (১৮৮৪) | ২ । ১ | ২২ |
| | [ গীতবিতান তৃতীয় খণ্ডে ২০টি পদ আছে, ২টি পদ পূর্বেই বর্জিত হয়। ২২টি গানেরই সুরতালাদি আছে, কিন্তু মাত্র ৯টি* গানের স্বরলিপি পাই। ] | | |
| ২৩ | ছবি ও গান (১৮৮৪) | ১ । ১০৫ | ২ |
| ২৪ | রবিচ্ছায়া ১৮৮৫) | × | ২০১ |
| | [ পূর্বোল্লেখিত গ্রন্থাদি থেকে সংকলিত গান ব্যতীত বহু গান কবির পাণ্ডুলিপি থেকেও গৃহীত। বিবিধ ১১৬+ব্রহ্ম-সঙ্গীত ৭৪+জাতীয়-সঙ্গীত ৭+পরিশিষ্ট ৪ ]। | | |
| ২৫ | কড়ি ও কোমল (১৮৮৬) | ২ । ২৯ | ১১ |
| ২৫ | বাল্মীকি-প্রতিভা (দ্বিতীয় সংস্করণ। ১৮৮৬) | ১ । ২০৭ | ৫৩ |
| | [ প্রথম সংস্করণের ২৫টি ( ২৭টির মধ্যে অন্তের ২টি গান বর্জিত)+কালমৃগয়া ৭+নূতন গান ২১ ]। | | |
| ২৬ | রাজর্ষি (১৮৮৭) | ২ । ৩৭৩ | ২ |
| ২৭ | মায়ার খেলা (১৮৮৮) | ১ । ২৩১ | ৬৩ |
| ২৮ | রাজা ও রানী (১৮৮৯) | ১ । ২৬১ | ৯ |
| | [ দ্র. তপতী ১৯২৯ ] | | |
| ২৯ | বিসর্জন (১৮৯০) | ২ । ২৮১ | ৬ |
| ২৯ | মানসী (১৮৯০) | ২ । ১১৭ | ৪ |
| ৩১ | চিত্রাঙ্গদা (১৮৯২) | × | × |
| | [ দ্র নৃত্যনাট্য চিত্রাঙ্গদা ১৯৩৬ ] | | |
| ৩১ | গোড়ায় গলদ (১৮৯২) | ৩ । ২৮০ | ১ |
| | [ দ্র. শেষরক্ষা ১৯২৮ ] | | |

* স্বরবিতানে ১০টি গান। গোবিন্দ দাসের একটি পদ আমরা গণনা থেকে বাদ দিলাম।

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
| --- | --- | --- | --- |
| ৩২ | গানের বহি ও বাল্মীকি-প্রতিভা (১৮৯৩) | × | ৪২৩ |
| | [ গানের বহি ২১৮ ( মায়ার খেলার গান প্রথম থেকেই ছড়িয়ে আছে কিন্তু নাট্যের উল্লেখ নাই। ) + বাল্মীকি-প্রতিভা ৫৫ + ব্রহ্ম-সঙ্গীত ১৫০ ]। | | |
| ৩৩ | মেঘ ও রৌদ্র (গল্প। ১৮৯৪) | ১৯। ২১০ | ১ |
| ৩৩ | সোনার তরী (১৮৯৪) | ৩। ৩ | ৩ |
| ৩৫ | চিত্রা (১৮৯৬) | ৪। ১৯ | ৯ |
| ৩৫ | কাব্যগ্রন্থাবলী (১৩০৩ ॥ ১৮৯৬) | × | ৪৮০ |
| | [ কৈশোরক ১৬ + ভানুসিংহ ঠাকুরের পদাবলী ২০ (পদাবলীর শিরোনাম আছে। সুরতালাদি নাই ) + ছবি ও গান ২ + প্রকৃতির প্রতিশোধ ৯ + কড়ি ও কোমল ১০ + মানসী ১ + রাজা ও রানী ৮ + চৈতালি ১ + বিসর্জন ৫ + সোনার তরী ৩ + চিত্রা ৯ + বাল্মীকি প্রতিভা ৫৪ + মায়ার খেলা ৬১ + গান ১১৯ + ব্রহ্মসঙ্গীত ১৬২। ] | | |
| ৩৯ | কল্পনা (১৯০০) | ৭। ১১৭ | ১৬ |
| ৩৯ | ক্ষণিকা (১৯০০) | ৭। ২০৩ | ৪ |
| ৩৯ | নৈবেদ্য (১৯০১) | ৮। ৩ | ১৭ |
| ৪১ | কাব্যগ্রন্থ (১৩১০—১১ ॥ ১৯০৩) অষ্টম খণ্ড। গান। | × | ৪২৮ |
| | [ মোট গান আছে ৪৪২টি। কিন্তু ১৪টি একাধিকবার মুদ্রিত থাকায় আমরা সেগুলি বাদ দিলাম। ১টি বর্জিত গান, পৃ. ২৬৭] | | |
| ৪৩ | রবীন্দ্রগ্রন্থাবলী (হিতবাদী সংস্করণ ১৯০৪) | × | |
| | [ গান। গানের বহি ২১৮। বাল্মিকী-প্রতিভা ৫৪। ব্রহ্মসঙ্গীত ১৪৯। একটি গান বেশি সংযোজিত—'তোমারি রাগিণী জীবন কুঞ্জে'। এই গ্রন্থাবলীতে 'চিরকুমার সভা' প্রথম অন্তর্ভুক্ত হয় ] | | |

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ৪৪ | বাউল (১৯০৫) | × | ২০ |
| ৪৫ | খেয়া (১৯০৬) | ১০ । ৯৩ | ৮ |
| ৪৬ | বিনি পয়সার ভোজ (১৯০৭) | ৭ । ৩৩৮ | ১ |
| ৪৬ | বশীকরণ (১৯০৭) | ৭ । ৩৬৫ | ২ |
| ৪৭ | প্রজাপতির নির্বন্ধ (১৯০৮) | ৪ । ২১৭ | ২৫ |
| | [ দ্র. চিরকুমার সভা ১৯২৬ ] | | |
| ৪৭ | গান (যোগীন্দ্রনাথ সরকার-সম্পাদিত ১৯০৮) | × | ৫২৮ |
| | [ বিবিধ সঙ্গীত ১৩২ + মায়ার খেলা ৬৩ + বাল্মীকি-প্রতিভা ৫২ + জাতীয়-সঙ্গীত ১৩ + বাউল ২০ + ব্রহ্মসঙ্গীত ২৪৮ ] | | |
| ৪৭ | শারদোৎসব (১৯০৮) | ৭ । ৩৮৫ | ১০ |
| | [ দ্র. ঋণশোধ ১৯২১ ] | | |
| ৪৮ | প্রায়শ্চিত্ত (১৯০৯) | ৯ । ৯৯ | ২৩ |
| | [ ২৩টি গানের মধ্যে ৫টি 'বউ-ঠাকুরাণীর হাট' গ্রন্থের। প্রথম স্বরলিপিসহ গ্রন্থ। | | |
| ৪৮ | গান (ইণ্ডিয়া পাবলিশিং হাউস ১৯০৯) | × | ৭২৭ |
| ৪৮ | শিশু (১৯০৯) | ৯ । ৯ | ১ |
| | [ দ্র. গীতোৎসব ১৯৩২ ] | | |
| ৪৯ | গীতাঞ্জলি (১৯১০) | ১১ । ১ | ৮৫ |
| | [ মোট ১৫৭টি গান ও কবিতার মধ্যে মাত্র ৭২টি কবিতা ] | | |
| ৪৯ | গীতলিপি ১ম (১৯১০) | × | ১৮ |
| ৪৯ | গীতলিপি ২য় (১৯১০) | × | ১৭ |
| ৪৯ | গীতলিপি ৩য় (১৯১০) | × | ১৫ |
| ৪৯ | রাজা (১৯১০) | ১০ । ১৯১ | ২৫ |
| | [ দ্র. অরূপরতন ১৯২০ ] | | |
| ৫০ | গীতলিপি ৪র্থ (১৯১১) | × | ১৫ |
| ৫০ | গীতলিপি ৫ম (১৯১১) | × | ১৬ |

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ৫১ | অচলায়তন (১৯১২)<br>[ দ্র. গুরু ১৯১৮ ] | ১১।৩০৫ | ২৩ |
| ৫৩ | উৎসর্গ (১৯১৪) | ১০।১ | ১ |
| ৫৩ | গান (১৯১৪ দ্বিতীয় সংস্করণ)<br>[ ১৯০৯ সালের গান গ্রন্থ দুইভাগে মুদ্রিত হয়—বিবিধ ও ধর্ম্মসঙ্গীত। বাল্মীকি-প্রতিভা ৫২ + মায়ার খেলা ৬৩ + গান ২৪৬ + জাতীয়-সঙ্গীত ৩৪। গীতিনাট্যগুলি ছাড়া অন্য কোনো গানে সুরতালাদি প্রদত্ত হয়নি।] | × | ৩৯৫ |
| ৫৩ | ধর্মসঙ্গীত (১৯১৪)<br>[ ইতঃপূর্বের 'গান' গ্রন্থের ব্রহ্মসঙ্গীতের নূতন নামকরণ 'ধর্মসঙ্গীত'। এই সংস্করণে সুরতালাদির উল্লেখ নেই।] | × | ৩২৫ |
| ৫৩ | গীতিমাল্য (১৯১৪) | ১১।১২৫ | ৮৭ |
| ৫৩ | গীতালি (১৯১৪)<br>[ ১০৮টি কবিতা ও গানের মধ্যে কবিতা ৪২টি ]। | ১১।২১৫ | ৬৬ |
| ৫৪ | কাব্যগ্রন্থ (ইণ্ডিয়ান প্রেস, এলাহাবাদ ১৯১৬) দশম খণ্ড। গান।<br>[ বাল্মীকি-প্রতিভা ৫২ + মায়ার খেলা ৬৩ + বিবিধ সঙ্গীত ১২০ + জাতীয় সঙ্গীত ৩০ + ধর্ম-সঙ্গীত ২২০ + বিবাহ-সঙ্গীত ৭। দশ খণ্ডে ইতস্ততঃ বিক্ষিপ্ত মোট গানের সংখ্যা ৮৮৬ ]। | × | ৪৯২ |
| ৫৪ | ফাল্গুনী (১৯১৬) | ১২।৮১ | ৩০ |
| ৫৫ | ঘরে-বাইরে (১৯১৬) | ৮।১৩৭ | ৪ |
| ৫৫ | বলাকা (১৯১৬) | ১২।১ | ৪ |
| ৫৫ | চতুরঙ্গ (১৯১৬) | ৭।৪৫৯ | ১ |
| ৫৫ | শেষের রাত্রি (গল্প। ১৯১৬)<br>[ দ্র. গৃহপ্রবেশ ১৯২৫ ] | ২৩।২৮১ | ১ |
| ৫৭ | গুরু (১৯১৮)<br>[ দ্র. অচলায়তন ১৯১২ ] | ১৩।১১৯ | ৭ |

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ৫৭ | গীতলেখা ১ম (১৯১৮) | × | ২৯ |
| ৫৭ | গীতলিপি ৬ষ্ঠ (১৯১৮) | × | ১৩ |
| ৫৭ | গীতপঞ্চাশিকা (১৯১৮) | × | ৫০ |
| ৫৭ | বৈতালিক (১৯১৮) | × | ৩৬ |
| ৫৮ | গীতলেখা ২য় (১৯১৯) | × | ২৮ |
| ৫৮ | গীতবীথিকা (১৯১৯) | × | ২২ |
| ৫৮ | কেতকী (১৯১৯) | × | ৩০ * |
| ৫৮ | শেফালি (১৯১৯) | × | ২৮ |
| ৫৯ | কাব্যগীতি (১৯২০) | × | ২৩ |
| ৫৯ | অরূপরতন (১৯২০) | × | ৩৯ |
| | [ এই সংস্করণ কখনও পুনর্মুদ্রিত হয়নি। দ্র. অরূপরতন ১৯৩৬ ] | | |
| ৬০ | বর্ষামঙ্গল (১৯২১) | × | ১৭ |
| ৬০ | গীতলেখা ৩য় (১৯২১) | × | ২৪ |
| ৬০ | ঋণশোধ (১৯২১) | ১৩ । ২১৩ | ৭ |
| | [দ্র. শারদোৎসব ১৯০৮ ] | | |
| ৬১ | মুক্তধারা (১৯২২) | ১৪ । ১৮৫ | ১৪ |
| ৬১ | বর্ষামঙ্গল (১৯২২) | × | ১৮ |
| ৬১ | লিপিকা (১৯২২) | ২৬ । ১৭৭ | ১ |
| ৬১ | নবগীতিকা ১ম (১৯২২) | × | ৩৪ |
| ৬১ | নবগীতিকা ২য় (১৯২২) | × | ৫৯ |
| ৬২ | বসন্ত (১৯২৩) | ১৫ । ৩১৫ | ২৩ |
| ৬৪ | পূরবী (১৯২৫) | ১৪ । ১১ | ১ |
| | [ এতদ্ব্যতীত অন্য দুটি কবিতার ভাব-রূপ দুটি গানে গৃহীত। ] | | |
| ৬৪ | গৃহপ্রবেশ (১৯২৫) | ১৭ । ১০৫ | ৯ |
| | [ অভিনয়কালে আরও ৪টি গান সংযোজিত ] | | |

* স্বরবিতানে ৩১টি গান। কিন্তু ১টি গান ( বিদ্যাপতির পদ ) আমরা গণনা থেকে বাদ দিলাম।

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ৬৪ | প্রবাহিনী (১৯২৫) | × | ২৩৫ |
| ৬৫ | চিরকুমার সভা (১৯২ [ দ্র. প্রজাপতির নির্বন্ধ ১৯০৮ ] | ১৬ । ১৪৭ | ৩২ |
| ৬৫ | শোধবোধ (১৯২৬) [ কর্ম্মফল গল্পের নাট্যরূপ ] | ১৭ । ৪৯ | ৩ |
| ৬৫ | ঋতু-উৎসব (১৯২৬) [ শেষবর্ষণ ২৪ + শারদোৎসব ১০ + বসন্ত ২৩ + সুন্দর ২৪ + ফাল্গুনী ২৭ । ] | × | |
| ৬৫ | নটীর পূজা (১৯২৬) | ১৮ । ১৪৫ | ১১ |
| ৬৫ | রক্তকরবী (১৯২৬ | ১৫ । ৩৩৯ | ৮ |
| ৬৬ | ঋতুরঙ্গ (১৯২৭) | ১৮ । ১৯১ | ২৯ |
| ৬৫ | গীতমালিকা ১ ( ১৯২৬ ) | × | ৫২ |
| ৬৯ | গীতমালিকা ২ ( ১৯৩০ ) | × | ৫০ |
| ৬৮ | তপতী (১৯২৯) [ দ্র. রাজা ও রানী ১৮৮৯ ] | ২১ । ১১৯ | ১০ |
| ৬৮ | মহুয়া (১৯২৯) | ১৫ । ১ | ১২ |
| ৭০ | নবীন (১৯৩১) | ২২ । ৬৭ | ২১ |
| ৭০ | শাপমোচন (১৯৩১) [ পুরাতন গীতসংগ্রহ ও কথিকা ] | ২২ । ৮৫ | ২৩ |
| ৭০ | বনবানী (১৯৩১) [ বনবানী, নটরাজ ঋতুরঙ্গশালা। বর্ষামঙ্গল। নবীন ] | ১৫ । ১১১ | |
| ৭০ | গীতবিতান ১ম ও ২য় খণ্ড (১৩৩৮ আশ্বিন ॥ ১৯৩১) | × | ১১২৮ |
| ৭১ | গীতবিতান ৩য় খণ্ড (১৩৩৯ শ্রাবণ ॥ ১৯৩২) [ মোট প্রথম সংস্করণ'এর গান ১৪৮৫ ] | × | ৩৫৭ |

| বয়স | গ্রন্থের নাম ও প্রকাশকাল | রচনাবলী | গান-সংখ্যা |
|---|---|---|---|
| ৭১ | গানোৎসব (১৯৩২) | × | ৩ |
| ৭১ | পরিশোধ (১৯৩২) | ১৫ । ১৫৫, ২৮৭ | ৩০ |
| | [ দ্র. শ্যামা ১৯৩৯ ] | | |
| ৭২ | তাসের দেশ (১৯৩৩) | ২৩ । ১৫৫ | ২২ |
| ৭৩ | শ্রাবণ-গাথা (১৯৩৪) | ২৫ । ১০৫ | ২২ |
| ৭৩ | চার অধ্যায় (১৯৩৪) | ১৩ । ২৮৯ | ১ |
| ৭৪ | বীথিকা (১৯৩৫) | ১৯ । ৩ | ৪ |
| ৭৫ | নৃত্যনাট্য চিত্রাঙ্গদা (১৯৩৬) | ২৫ । ১২৫ | ৪৭ |
| ৭৫ | অরূপরতন (১৯৩৬) | ১৩ । ১৬১ | ২৫ |
| | [ দ্র. অরূপরতন ১৯২০ ] | | |
| ৭৭ | চণ্ডালিকা নৃত্যনাট্য (১৯৩৮) | ২৫ । ১৫৯ | ৫১ |
| ৭৭ | মুক্তির উপায় (১৯৩৮) | ২৬ । ৫৯ | ২ |
| ৭৮ | শ্যামা (১৯৩৯) | ৯৫ । ১৮৫ | ৫২ |
| | [ দ্র. পরিশোধ ১৯৩২ ] | | |
| ৭৯ | সানাই (১৮৪০) | ২৪ । ৬৫ | ২৩ |
| | [ কয়টি কবিতার সঙ্গীতরূপ দান ] | | |
| ৮০ | বদনাম (গল্প । ১৯৪১) | ২৭ । ৬৯ | ১ |
| ৮০ | শেষ লেখা (১৯৪১) | ২৬ । ৩৭ | ২ |

গীতবিতান (নূতন সংস্করণ) ১৩৪৮ মাঘ :

১ম ও ২য় খণ্ড ১৩৪৬ সালের ভাদ্র মাসের মধ্যে মুদ্রিত হয়, কিন্তু কবির মৃত্যুর পরে প্রকাশিত। এই খণ্ডদ্বয়ে মোট গানের সংখ্যা ছিল **১৫০০**।

তৃতীয় খণ্ড কবির মৃত্যুর পরে ১৩৫৭ সালের আশ্বিন মাসে বিশ্বভারতী প্রকাশনী বিভাগের সম্পাদনায় মুদ্রিত হয়। এই খণ্ডের নূতন সংস্করণ ( মাঘ ১৩৭৯ )-এর সূচী অনুযায়ী মোট গান-সংখ্যা **৭৩২**। সুতরাং **১৫০০ + ৭৩২ = ২২৩২** গীতবিতানের মোট গান-সংখ্যা ॥

"গানের ভিতর দিয়ে যখন দেখি ভুবনখানি
তখন তারে চিনি আমি, তখন তারে জানি।
তখন তারি আলোর ভাষায় আকাশ ভরে ভালোবাসায়,
তখন তারি ধুলায় ধুলায় জাগে পরম বাণী॥
তখন সে যে বাহির ছেড়ে অন্তরে মোর আসে,
তখন আমার হৃদয় কাঁপে তারি ঘাসে ঘাসে।
রূপের রেখা রসের ধারায় আপন সীমা কোথায় হারায়,
তখন দেখি আমার সাথে সবার কানাকানি॥"

## বয়স ১৩। ১২৮১। ১৮৭৫

১ গগনের থালে রবিচন্দ্র দীপক জ্বলে ৩। ৮২৭

ভজন। ৪৫ সাম্বৎসরিক মাঘোৎসবে (১২৮১ মাঘ ১১ ॥ ১৮৭৫ জানুয়ারী ২৫) সায়ংকালে কলিকাতায় আদি ব্রাহ্মসমাজ মন্দিরে যে-সকল সঙ্গীত গীত হয়, তন্মধ্যে 'গগনের থালে রবিচন্দ্র দীপক জ্বলে' গানটি রবীন্দ্রনাথের রচনা বলিয়া গীতবিতানে উদ্‌ধৃত করা হইয়াছে। গানটি গুরু নানকের বিখ্যাত 'গগনময় থাল, রবিচন্দ্র দীপক বনে' ভজনের প্রথমাংশের অনুবাদ, দ্র. তত্ত্ববোধিনী ১৭৯৬ শক (১২৮১) ফাল্গুন ২০৯, রাগিণী জয়জয়ন্তী তাল—ঝাঁপতাল।

কিন্তু এই গানটি ইতঃপূর্বে রবীন্দ্রনাথের কোনো গীত-সংগ্রহে মুদ্রিত হয় নাই। আদি ব্রাহ্মসমাজ হইতে প্রকাশিত 'ব্রহ্মসঙ্গীত স্বরলিপি' দ্বিতীয় ভাগ অনুযায়ী ইহা জ্যোতিরিন্দ্রনাথের রচনা।

ব্রহ্মসঙ্গীত, সাধারণ, ১৩৫৬ মাঘ, ১১৭, 'বিশ্বের আরতি' অংশে 'গগনময় থাল' এই হিন্দী সঙ্গীতের অনুবাদ; সূচীপত্রে রচয়িতা—জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর [জয়জয়ন্তী, ঝাঁপতাল। ব্রহ্মসঙ্গীত স্বরলিপি ,২॥৭৫]

'শনিবারের চিঠি' ১৩৪৬ মাঘ সংখ্যায় ৫৯০, বলা হইয়াছে—রবীন্দ্রনাথ মনে করেন গানটি তাঁহার রচনা। এই উক্তির উপরে নির্ভর করিয়া গীতবিতান তৃতীয় খণ্ডে (বিশ্বভারতী সংস্করণ) জ্যোতিরিন্দ্রনাথের গানটিকে রবীন্দ্রনাথে আরোপ করা হইয়াছে।

ইন্দিরা দেবী লিখিয়াছেন—"জ্যোতিরিন্দ্রনাথ একেবারে প্রায় অক্ষরে অক্ষরে অনুবাদ করেছেন। . . . কেউ কেউ ভুল করে ভাবেন এটি রবীন্দ্রনাথের।" দ্র. বিশ্বভারতী পত্রিকা। ১৩৫৬ ৮ম বর্ষ, ৩য় সংখ্যা, পৃ. ২০৫।

নরেন্দ্রনাথ দত্ত (স্বামী বিবেকানন্দ) সম্পাদিত 'সঙ্গীত কল্পতরু'তে গানটি উদ্‌ধৃত আছে। (রবি-ছায়ায় নাই। গীতবিতান ৩, গ্রন্থ পরিচয় পৃ. ৯৯২)

## বয়স ১৪। ১২৮২। ১৮৭৫

২ জ্বল জ্বল চিতা দ্বিগুণ দ্বিগুণ ৩। ৭৬৭

সুরের উল্লেখ নাই। জ্যোতিরিন্দ্রনাথের 'সরোজিনী' নাটক ১২৮২ অগ্র.

১৮৭৫ নভেম্বর। 'সরোজিনী' মুদ্রিত হবার সময় রাম সর্ব্বস্ব পণ্ডিত প্রুফ দেখিতেন। প্রুফ দেখিবার সময়ে তিনি জোরে জোরে পড়িতেন। পাশের ঘরে বালক রবীন্দ্রনাথ পড়াশুনা করিতেন। জ্যোতিরিন্দ্রনাথ তাঁহার 'জীবন-স্মৃতি'তে লিখিয়াছেন—. . . "রাজপুত-মহিলাদের চিতা প্রবেশের যে একটা দৃশ্য আছে, তাহাতে পূর্ব্বে আমি গদ্যে একটা বক্তৃতা রচনা করিয়া দিয়াছিলাম। . . . গদ্য রচনাটি এখানে একেবারেই খাপ খায় নাই বুঝিয়া, কিশোর রবি একেবারে আমাদের ঘরে আসিয়া হাজির। তিনি বলিলেন—এখানে পদ্য রচনা ছাড়া জোর বাঁধিতে পারেনা . . আমি সময়াভাবের আপত্তি উত্থাপন করিলে, রবীন্দ্রনাথ . . . অল্প সময়ের মধ্যেই 'জ্বল জ্বল চিতা দ্বিগুণ দ্বিগুণ' এই গানটি রচনা করিয়া আনিয়া আমাদিগকে চমৎকৃত করিয়া দিলেন। দ্র. গীত. গ্রন্থ পরিচয়, ৯১৮ মূলের গানটি ৩৬ পংক্তি; গীতবিতানে মাত্র ১৬ পংক্তি।

'সরোজিনী' নাটকের শেষাংশ মুদ্রণকালে গানটি রচিত হয় বলিয়া আমাদের অনুমান। মনে হয়, কার্ত্তিক-অগ্রহায়ণ মাসের কোনো সময়ে রচিত।

দুর্গাদাস লাহিড়ী সম্পাদিত 'বাঙ্গালীর গান' গ্রন্থে (১৩১২) গানটির রচয়িতা জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর। পৃঃ ৬১৩। অহং-একতালা।

রবি দত্তের Echoes from East and West গ্রন্থে (১৮৯৯ অক্টোবর) গানটির ইংরেজি অনুবাদ আছে "Blaze, Blaze, thy last and brightest...."

গানটি রবীন্দ্রনাথের কোনো গীতগ্রন্থে নাই। স্বর ৫১, পরিশিষ্ট ১। স্বরলিপি ইন্দিরা দেবীর পাণ্ডুলিপি হইতে সংকলিত। স্বরলিপির পাঠই গীতবিতানে অনুসৃত হইয়াছে।

## বয়স ১৬। ১২৮৪। ১৮৭৭

### ৩ তোমারি তরে, মা, সঁপিনু এ দেহ ৩। ৮১৯

ভারতী ১২৮৪ আশ্বিন ১৪৪, উৎসর্গগীতি, জয়জয়ন্তী—তাল চৌতাল। 'জাতীয় সঙ্গীত'[১] ২য় সংস্করণ, (১৮৭৮ আগষ্ট ৩০) গ্রন্থে রবীন্দ্রনাথের ৪টি জাতীয় সঙ্গীতের অন্যতম। মনে হয়, গানটি 'সঞ্জীবনী-সভা'র প্রেরণায় রচিত। রবি (জাতীয় ২) ১৬০ রাগিণী জয়জয়ন্তী। স্বর ৪৭। নরেন্দ্রনাথ দত্ত সম্পাদিত 'সঙ্গীত কল্পতরু'-ধৃত স্বর ৪৭। ইংরেজিতে রবি দত্ত কৃত অনূদিত—'The sworn hero'—Echoes from East and West. অক্টোবর ১৮৯৯।

---

(১) 'জাতীয় সঙ্গীত' ১ম সংস্করণে (১৮৭৬ ফেব্রুয়ারী ১৭ই) নাই। দ্র. 'বাঙ্গালীর গান'। ৬২১ কিঙ্কিট কাওয়ালী

৪ শাওন গগনে ঘোর ঘনঘটা ২ । ৪৪০

ভারতী ১২৮৪ আশ্বিন ১৩৫, ভানু সিংহের কবিতা, মল্লার, পাঠ—'সজনি গো—আঁধার রজনী ঘোর ঘনঘটা।' পাঠান্তর আছে। রবি-বর্জিত। 'কাব্য গ্রন্থাবলী' (১৩০৩)-তে 'অভিসার' নামে মুদ্রিত। স্বর-২১ ভানু। স্বর-১১ কেতকী।

৫ সাধের কাননে মোর ৩ । ৮৮৩

ভারতী ১২৮৪ অগ্রহায়ণ ২৪০, ছিন্নলতিকা। 'শৈশব সঙ্গীত' ১২৯১ জ্যৈষ্ঠ, ছিন্নলতিকা, র-র-অচ-১।৪৬৪। রবি (বিবিধ ৩২) ২৯ জয়জয়ন্তী-ঝাঁপতাল। স্বরলিপি নাই।

৬ গহন কুসুম কুঞ্জমাঝে ৩ । ৭৫৬

ভারতী ১২৮৪ অগ্রহায়ণ ২০৬, ভানু সিংহের কবিতা' বিহাগড়া। ব্রজবুলিতে রচিত প্রথম কবিতা দ্র. জীবনস্মৃতি (১৩৬৬) পৃ. ৭৬। ১৮৭৯ জুলাই (১২৮৬ আষাঢ়)-এ প্রকাশিত জ্যোতিরিন্দ্রনাথের 'অশ্রুমতী' নাটকের ৩য় অঙ্কে মলিনার গান রূপে মুদ্রিত। ভানুসিংহের কবিতা গীতরূপে এই প্রথম গ্রন্থভুক্ত। পাঠান্তর আছে। রবি (বিবিধ ২৮) ২২ ঝিঁঝিট-একতালা। কাব্যগ্রন্থাবলী (১৩০৩)-তে 'অভিসার' নামে মুদ্রিত। স্বর ২১

৭ বজাও রে মোহন বাঁশি ৩ । ৭৫৬

ভারতী ১২৮৪ পৌষ ২৮৮, ভানু সিংহের কবিতা, মূলতান। পাঠান্তর আছে। রবি-বর্জিত। স্বর. ২১

৮ হম সখি দারিদ নারী ৩ । ৭৫৭

ভারতী ১২৮৪ মাঘ ৩৩৬, ভানু সিংহের কবিতা, ভৈরবী। পাঠান্তর আছে। রবি-বর্জিত। স্বরলিপি নাই।

৯ সতিমির রজনী, সচকিত সজনী ৩ । ৭৫৭

ভারতী ১২৮৪ ফাল্গুন, ৩৮০-৮১, ভানু সিংহের কবিতা। পাঠান্তর আছে। ভানু. পদাবলী ১২৯১ মিশ্র জয়ন্তী। র-র-ভানু. ২। ১৩। রবি-বর্জিত। স্বর ২১

## বয়স ১৬ । ১২৮৪ । ১৮৭৭-৭৮

**১০ সখিরে পিরীত বুঝবে কে** ৩ । ৭৬০

ভারতী ১২৮৪ ফাল্গুন, ভানু সিংহের কবিতা। ভানু. পদাবলী ১২৯১, টৌড়ি, পরবর্ত্তী সংস্করণে গানটি বর্জিত। রবি-বর্জিত। স্বরলিপি নাই।

**১১ বাদর বরখন, নীরদ গরজন** ৩ । ৭৬০

ভারতী ১২৮৪ চৈত্র ৪২২, ভানু সিংহের কবিতা, রাগিণী মল্লার। পাঠান্তর আছে। ভানু. পদাবলী ১২৯১, মল্লার, র-র ভানু. ২।১৯। রবি-বর্জিত। স্বরলিপি নাই।

## বয়স ১৭ । ১২৮৫ । ১৮৭৮

নিম্নলিখিত ১২, ১৩, ১৪ ও ১৫ সংখ্যক গান চারিটি কবির বিলাত যাত্রার পূর্বে আহমদাবাদ ও বোম্বাই বাসকালে রচিত, দ্র. জীবন-স্মৃতি ( ১৩৬৬ ) : গ্রন্থপরিচয়, পৃ. ২০৪

**১২ বলি, ও আমার গোলাপবালা** ৩ । ৮৭২

ভারতী ১২৮৭ অগ্রহায়ণ ৩৯৮, গোলাপবালা ( গোলাপের প্রতি বুল্‌বুল্‌ ) রাগিণী বেহাগ—"গানটা এমনি আর এক রাত্রে লিখিয়া বেহাগ সুরে বসাইয়া গুন্ গুন্ করিয়া গাহিয়া বেড়াইতেছিলাম।" রবি ( বিবিধ ৩১ ) ২৬ বেহাগ—খেমটা। গীতবিতান. গ্রন্থ পরিচয় 'গানের বহি'র সংক্ষিপ্ত পাঠ গৃহীত। পৃ. ১০০১ স্বর. ২০

**১৩ আঁধার শাখা উজল করি** ৩ । ৭৭১

ভারতী ১২৮৭ মাঘ ৪৭৬, ভগ্নহৃদয় পঞ্চম সর্গ প্রমোদের গান, 'স্বপ্নময়ী' নাটক-ধৃত। রবি ( বিবিধ ২৩ ) ১৭ গৌড়সারং-যৎ। স্বর. ২০

**১৪ নীরব রজনী দেখো মগ্ন জোছনায়** ৩ । ৭৬৮

ভারতী ১২৮৭ ফাল্গুন ৫০৮, ভগ্নহৃদয় ষষ্ঠ সর্গ কবি ( গান )। রবি ( বিবিধ ১ ) ১ রবিছায়ার প্রথম গান, মিশ্র-আড়াঠেকা। স্বর ২০

**১৫ শুন নলিনী খোল গো আঁখি** ৩ । ৮৭৪

শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ, প্রভাতী, র-র-অচ ১।৪৯১-৯২। রবি ( বিবিধ ৪২ )। ৩৮ ললিত-খেমটা দ্র. রবীন্দ্রজীবনী ১ম ( ১৯৭০ ) পৃ. ৮৮। স্বর. ২০

১৬ বার বার সখি, বারণ করনু ৩ । ৭৬৩

ভারতী ১২৮৫ বৈশাখ ২১, ভানুসিংহের কবিতা। ভানু. পদাবলী ১২৯১, ইমনকল্যাণ, র-র-ভানু ২।২২। পাঠান্তর আছে। রবি-বর্জিত। 'কাব্যগ্রন্থাবলী'তে (১৩০৩) 'দূতির প্রতি' নামে মুদ্রিত। স্বরলিপি নাই।

১৭ অয়ি বিষাদিনী বীণা ৩ । ৮১৬

জাতীয় সঙ্গীত ১২৮৫ ভাদ্র, সংস্করণ ২। রবি-নাই। গীতবিতান সূচীপত্র-ধৃত বাহার-কাওয়ালি। স্বরলিপি নাই। নরেন্দ্রনাথ দত্ত (স্বামী বিবেকানন্দ) সম্পাদিত 'সঙ্গীত কল্পতরু'-ধৃত।

১৮ ভারত রে, তোর কলঙ্কিত পরমাণুরাশি ৩ । ৮১৫

জাতীয় সঙ্গীত ১২৮৫ ভাদ্র, সংস্করণ ২। রবি-নাই। গীতবিতান সূচীপত্র-ধৃত ভৈরবী। স্বরলিপি নাই। নরেন্দ্রনাথ দত্ত (স্বামী বিবেকানন্দ) সম্পাদিত 'সঙ্গীত কল্পতরু'তে উদধৃত আছে।

১৯ ঢাকোরে মুখ, চন্দ্রমা, জলদে ৩ । ৮১৮

জাতীয় সঙ্গীত ১২৮৫ ভাদ্র, সংস্করণ ২। রবি (জাতীয় ১) ১৫৯ রাগিণী গৌড়মল্লার। স্বর. ৪৭

১৭, ১৮, ১৯ সংখ্যক 'জাতীয় সঙ্গীত' (২ সং, ১৮৭৮ খৃীঃ) গ্রন্থ হইতে সংকলিত। এই সম্পর্কে ১৩৪৬ সালের 'শনিবারের চিঠি'র কার্তিক (পৃ. ১৫২-৫৩) অগ্রহায়ণ (পৃ. ৩১৫-১৭) সংখ্যায় মুদ্রিত 'রবীন্দ্ররচনাপঞ্জী' দ্রষ্টব্য। 'অয়ি বিষাদিনী বীণা' (১৭) ১৮৭৭ খৃীষ্টাব্দে 'হিন্দুমেলা'য় পঠিত (অথবা গীত?) হইয়াছিল, এরূপ অনুমিত হইয়াছে; দুর্গাদাস লাহিড়ী কর্তৃক সম্পাদিত 'বাঙ্গালীর গান' গ্রন্থে (১৩১২) ইহা রবীন্দ্রনাথের নামেই সুর-তালের-উল্লেখ-সহ মুদ্রিত আছে। দ্র. গীতবিতান ৩। গ্রন্থপরিচয়, পৃ. ৯৯০

২০ গোলাপ ফুল ফুটিয়ে আছে ৩ । ৮৭৩

ভারতী ১২৮৫ কার্তিক, ৩০০ ফুলবালা, গান। শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ, 'ফুলবালা'র অংশ, র-র-অচ-১। ৪৩৯। রবি (বিবিধ ৩৪) ৩১ পিলু-খং দীর্ঘ

কবিতার প্রথম স্তবক মাত্র। 'কাব্যগ্রন্থাবলী' (১৩০৩) কৈশোরক অংশে 'নিবন্ধ' নামে মুদ্রিত। এখানে ইহার প্রথম পঙক্তির পাঠান্তর আছে—

'গোলাপ কলি পড়িছে ঢলি
হোথায় অলি যাস্‌নে।' ইত্যাদি।

ইংরেজিতে রবি দত্ত অনূদিত The Rose Bud.—*Echoes from east and west.* । *899.* স্বর. ২০

২১ দেখে যা, দেখে যা, দেখে যা-লো তোরা ২ । ৪১৮

ভারতী ১২৮৫ কার্তিক, ৩০৬, ফুলবালা, গান। মালতী পুঁথি ৩৯। 'স্বপ্নময়ী' নাটকের ৫ম অঙ্কে জেহেনার গান। 'বিবাহ-উৎসব' গীতিনাট্য ও 'নলিনী' নাটকের পাণ্ডুলিপিতে-ধৃত। বিশ্বভারতী ১৩৭৫ পৃ. ১৮৭ শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ 'ফুলবালা'র অংশ। র-র-অচ-১ । ৪৪৯ রবি (বিবিধ ২) ২ কালাংড়া-খেমটা। স্বর ২০

বয়স ১৮ । ১২৮৬ । ১৮৭৯

২২ মাধব৷ না কহ আদর বাণী ৩ । ৭৬১

ভারতী ১২৮৬ বৈশাখ ৩৪-৩৫, ভানুসিংহের কবিতা। ভানু. পদাবলী ১২৯১ বাহার, র-র-ভানু. ২ । ২০। রবি-নাই। কাব্যগ্রন্থাবলী (১৩০৩)-ভানু. পদাবলীতে 'অনুতপ্তা' নাম। স্বরলিপি নাই।

২৩ পাগলিনী তোর লাগি ৩ । ৮৭৩

ভারতী ১২৮৬ আষাঢ় ১২৪, ভগ্নতরী (গাথা) প্রথম সর্গ। রবি-নাই। শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ, র-র-অচ-১ । ৫০০। ভগ্নতরী রচনা ইংলণ্ডে, দ্র. জীবনস্মৃতি (১৩৬৬) পৃ. ৯০ Torquay (Devonshire, England)—"সেই শিলাসনে বসিয়া 'মগ্নতরী' নামে একটি কবিতা লিখিয়াছিলাম। স্বরলিপি নাই।

২৪ ওই কথা বল সখি বল আরবার ৩ । ৮৭৪

ভারতী ১২৮৭ আষাঢ় ১২৪-২৫, ভগ্নতরী (গাথা) প্রথম সর্গ, বিলাতে রচিত। মালতী পুঁথি ১১৯। শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ ভগ্নতরী (গাথা) প্রথম সর্গ র-র-অচ-১ । ৫০১। রবি (বিবিধ ৩৮) ৩৫ সিন্ধু কাফি-কাওয়ালি। স্বরলিপি নাই।

২৫ ভাসিয়ে দে তরী তবে ৩ । ৯৫২

ভারতী ১২৮৬ ভাদ্র ২২৫। ভাসিয়ে দে তরী। রাগিণী জয়জয়ন্তী-তাল একতালা। 'স্বপ্নময়ী' নাটক ধৃত। রবি-নাই। গীতবিতান ৩ গ্রন্থপরিচয় পৃ. ১০১০ ভারতীতে দীর্ঘতর পাঠ। স্বরলিপি গীতিমালা। পাঠ হিন্দিভাঙা অনুমান করা হয়েছে। স্বর. ৩৫

২৬ মন হতে প্রেম যেতেছে শুকায়ে ৩ । ৮৭১

ভারতী ১২৮৬ কার্ত্তিক ৩১৭, সম্পাদকের বৈঠক। ভূপালি রাগিণী। Wales-এর কবি Talhaiarn-এর ইংরেজী অনুবাদ হইতে। রবি ( বিবিধ ৬৫ ) ৫৯ সুরের উল্লেখ নাই। স্বরলিপি নাই।

২৭ গিয়াছে সেদিন যেদিন হৃদয় ৩ । ৮৭১

ভারতী ১২৮৬ কার্ত্তিক, ৩১৮-১৯। সম্পাদকের বৈঠক। গানটি Thomas Moore-এর Irish Melodies গ্রন্থের Love's young Dream কবিতার প্রথম এবং শেষ স্তবকের অনুবাদ। রবি ( বিবিধ ১১ ) ১২ সুরের উল্লেখ নাই। গান ১৯০৯। ১৩১৬ ই. পা. হা. বিবিধ. ১৯৭, ভৈরবী-ঝাঁপতাল। স্বরলিপি নাই।

২৮ না সখা, মনের ব্যথা কোরনা গোপন ৩ । ৭৭৪

ভারতী ১২৮৬ কার্ত্তিক ৩২১, সম্পাদকের বৈঠক। রবি ( বিবিধ ৯৯ ) ৮১ ইমন কল্যাণ-কাওয়ালি। স্বরলিপি নাই।

২৯ কাছে তার যাই যদি ৩ । ৭৭২

ভারতী ১২৮৬ কার্ত্তিক, ৩২১। সম্পাদকের বৈঠক। ভৈরবী-ঝাঁপতাল। ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ ৭ম সর্গ, র-র-অচ-১। ১৮১। শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ 'লাজময়ী' র-র-অচ-১। ৪৯৩। রবি ( বিবিধ ১০২ ) ৮৫ টোড়ি-ঝাঁপতাল। কাব্যগ্রন্থাবলী ( ১৩০৩ )-র কৈশোরক অংশে 'লাজময়ী' নামে মুদ্রিত। স্বর ২০

৩০ বুঝেছি বুঝেছি সখা, ভেঙেছে প্রণয় ৩ । ৭৭৪

ভারতী ১২৮৬ কার্ত্তিক, ৩২১ সম্পাদকের বৈঠক সুর দেশ। 'স্বপ্নময়ী' নাটক ধৃত। ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, ১৯শ সর্গ, র-র-অচ-১। ২৩৭। রবি ( বিবিধ ৯৮ ) ৮১ মিশ্রপিলু-আড়াঠেকা। স্বর ২০

৩১ কী করিব বল সখা ৩ । ৭৭৪

ভারতী ১২৮৬ কার্তিক, ৩২২ সম্পাদকের বৈঠক। ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, ১৩ সর্গ, র-র-অচ-১ । ২১৩। রবি ( বিবিধ ৫৪ ) ৫১ মিশ্র ইমনকল্যাণ-কাওয়ালি। স্বরলিপি নাই।

৩২ ও কথা বোলনা তারে ৩ । ৮৭৫

ভারতী ১২৮৬ ফাল্গুন, ৫১২। সম্পাদকের বৈঠক, প্রেম-মরীচিকা, ঝিঁঝিট খাম্বাজ। শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ র-র-অচ-১ । ৪৯৪। রবি ( বিবিধ ৪৪ ) ৪১ ঝিঁঝিট-খাম্বাজ। স্বরলিপি নাই।

৩৩ আয় তবে সহচরী ২ । ৪১৪

জ্যোতিরিন্দ্রনাথের 'মানময়ী'[১] নাটকের ( ১২৮৬ ) গান। 'স্বপ্নময়ী' নাটক ধৃত। রবি ( বিবিধ ২৫ ) ১৯ ছায়ানট-কাওয়ালি। স্বর-২০

৩৪ ছিলে কোথা বলো [২] ৩ । ৯৫২

জ্যোতিরিন্দ্রনাথের 'মানময়ী' নাটকের ( ১২৮৬ ) গান। স্বরলিপি নাই।

৩৫ চলো চলো, চলো চলো [২] ৩ । ৯৫২

জ্যোতিরিন্দ্রনাথের 'মানময়ী' নাটকের ( ১২৮৬ ) গান। স্বরলিপি নাই।

৩৬ তারে দেহ গো আনি ৩ । ৮৮৩

ভারতী ১২৮৬ চৈত্র ৫৫৫, গাথা, খড়্গ পরিণয়, ৩নং দীর্ঘ কবিতার শেষাংশ। রবি ( বিবিধ ৪৯ ) ৪৪ বেহাগ-আড়াঠেকা। দ্র. গীতবিতান গ্রন্থ-পরিচয় পৃ. ১০০১। স্বর. ৩৫

---

(১) মানময়ী ( গীতি-নাটিকা ) ১৮০২ শক ( ইং ১৮৮০ ) পৃ. ১২। দ্র. সাহিত্য-সাধক চরিতমালা, ষষ্ঠ খণ্ড-জ্যোতিরিন্দ্রনাথ, পৃ. ৫৯

(২) দ্র. ডা. সুশীল রায়, জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর, পৃ. ২২৭। শ্রীমতী ইন্দিরা দেবী লিখিত 'রবীন্দ্রস্মৃতি' ( বিশ্বভারতী, ১৩৬৭, পৃ. ২৭-২৮ )। সজনীকান্ত দাস লিখিতেছেন 'ছিলে কোথা বলো' ও 'চলো চলো, চলো চলো' গান দুইটি এক সময়ে পড়িয়া শুনাইলে পর, রবীন্দ্রনাথ 'নিজের বলিয়া সন্দেহ প্রকাশ করিয়াছেন।' দ্র. 'রবীন্দ্ররচনাপঞ্জী', শনিবারের চিঠি, ফাল্গুন ১৩৪৬, পৃ. ৭৬১ গীত ৩। গ্রন্থপরিচয় ১০১০।

৩৭ এক সূত্রে বাঁধিয়াছি ৩ । ৮১৮

গানটি জ্যোতিরিন্দ্রনাথের 'পুরুবিক্রম' নাটকের ( ২য় সং ১৮৭৯ ) অন্তর্ভুক্ত রবীন্দ্রনাথের কোনো গীত-গ্রন্থভুক্ত হয় নাই। ১৩১২ সালে 'সঙ্গীত-প্রকাশিকা'য় 'বন্দেমাতরম্' ধুয়া সংযোগে স্বরলিপি প্রকাশিত হয়। ১৩৫৭ সালে গীতবিতান তৃতীয় খণ্ড সম্পাদনাকালে গানটিকে গীতবিতান-ভুক্ত করা হয়। গানটি রবীন্দ্রনাথের রচনা কিনা তদ্বিষয়ে সন্দেহের অবকাশ আছে। বিস্তারিত আলোচনার জন্য দ্রষ্টব্য গীতবিতান-গ্রন্থ-পরিচয় ও 'রবিচ্ছায়া' প্রবন্ধ ( প্রভাতকুমার মুখোপাধ্যায় ); 'কালি ও কলম' ১৩৭৬ বৈশাখ। স্বর-৪৭. খাম্বাজ-একতালা।

বয়স ১৯ । ১২৮৭ । ১৮৮০

৩৮ হম যব না রব, সজনী ৩ । ৭৬৩

ভারতী ১২৮৭ বৈশাখ, ১। ভানুসিংহের কবিতা, পাঠ—"দেখলো সজনী, চাঁদনি রজনী ....."। ভানু. পদাবলী ১২৯১, বেহাগ, র-র-২। ২৩। রবি—নাই। স্বরলিপি নাই।

৩৯ ছি ছি সখা, কী করিলে ৩ । ৯৫০

ভারতী ১২৮৭ ভাদ্র, ২২৯ রাগিণী জয়জয়ন্তী—তাল ঝাঁপতাল, কামিনী ফুল। শৈশব সঙ্গীত ১২৯১ জ্যৈষ্ঠ 'কামিনী ফুল', র-র-অচ-১। ৪৯৩। রবি ( বিবিধ ৪৩ ) ৪০ মিশ্রছায়ানট—ঝাঁপতাল। স্বরলিপি নাই।

৪০ তোমারেই করিয়াছি জীবনের ধ্রুবতারা ২ । ৩১৮

ভারতী ১২৮৭ কার্তিক, ৩৩৭ ভগ্নহৃদয় ( গীতিকাব্য ) উপহার, রাগিণী ছায়ানট, 'শ্রীমতী হে-কে', ভারতীতে প্রকাশকালে ১০ পঙ্‌ক্তির গান মুদ্রিত। 'ভগ্নহৃদয়' পুস্তকাকারে প্রকাশকালে ( ১২৮৮ বৈশাখ ) এই গানটির পরিবর্তে পাঁচ স্তবকে ৩০ পঙ্‌ক্তির কবিতা রচিত হয়। পরে প্রথম ৮ পঙ্‌ক্তি ব্রহ্মসঙ্গীত-রূপে ১২৮৭ সালের মাঘোৎসবে গীত হয়, দ্র. তত্ত্ববোধিনী ১৮০২ শক ( ১২৮৭ ) ফাল্গুন ২১১। মালতী পুঁথি ৪৪। রবি ( ব্রহ্ম ৩১ ) ১৩২ রাগিণী আলাহিয়া—তাল ঝাঁপতাল। স্বর.২৩. দ্র. গান সং ৫১

৪১ ক্ষমা করো মোরে সখী ৩। ৭৬৯

ভারতী ১২৮৭ কার্ত্তিক, ৩৪০ ভগ্নহৃদয় ১ম সর্গ, মুরলা। মালতী-পুঁথি ৪৩। 'স্বপ্নময়ী' নাটক। রবি ( বিবিধ ১০৬ ) ৮৯ ঝিঁঝিট-কাওয়ালি। স্বর. ৫১

৪২ সখী, আর কতদিন সুখহীন শান্তিহীন ৩। ৭৬৯

ভারতী ১২৮৭ কার্ত্তিক, ৩৪৩। ভগ্নহৃদয় ১ম সর্গ, কবি। ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, র-র-অচ-১। ১৩৭। রবি ( বিবিধ ১০৭ ) ৯০ জয়জয়ন্তী—ঝাঁপতাল। স্বরলিপি নাই।

৪৩ নাচ্ শ্যামা, তালে তালে ৩। ৭৭০

ভারতী ১২৮৭ অগ্রহায়ণ, ৩৫১-৫২। ভগ্নহৃদয় ২য় সর্গ, নলিনী (শ্যামার প্রতি গান)। ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, র-র-অচ-১। ১৪০। 'বিবাহ-উৎসব' (১২৯০) গীতিনাট্যের অন্তর্গত। রবি ( বিবিধ ১০৯ ) ৯১। সুরের উল্লেখ নাই। 'গানের বহি' ১৩০০ বৈশাখ, ২০১ খাম্বাজ। দীর্ঘ কবিতার সংক্ষিপ্ত রূপ। বিলাতে রচিত। বহু পাঠান্তর আছে। বর্তমান গীতবিতানের পাঠ 'রবিচ্ছায়া' ও 'গানের বহি' হইতে পৃথক। 'কাব্যগ্রন্থাবলী' ( ১৩০৩ ) কৈশোরক অংশে 'শ্যামা' নামে মুদ্রিত। স্বর. ৫১।

৪৪ সখিলো, সখিলো, নিকরুণ-মাধব ৩। ৭৬২

ভারতী ১২৮৭ অগ্রহায়ণ ৩৮৪। ভানুসিংহের কবিতা। ভানু-পদাবলী ১২৯১, দেশ, র-র-২। ২১। রবি-নাই। স্বরলিপি নাই।

৪৫ বিপাশার তীরে ভ্রমিবারে যাই ৩। ৭৭০

ভারতী ১২৮৭ পৌষ, ৪০৩। ভগ্নহৃদয় ৪র্থ সর্গ, কবি ( প্রথম গান )। ভগ্নহৃদয় ১২৮৮, বৈশাখ, র-র-অচ ১। ১৫২। রবি ( বিবিধ ৩ ) ৩ খট্—একতালা. স্বরলিপি নাই।

৪৬ খেলা কর্, খেলা কর্ ৩। ৭৭১

ভারতী ১২৮৭ মাঘ ৪৭৫ ভগ্নহৃদয় ৫ম সর্গ (গাছের দিকে চাহিয়া নলিনীর মৃদুস্বরে গান)। ভগ্নহৃদয় ১২৮৮, বৈশাখ র-র-অচ-১। ১৬৩। 'স্বপ্নময়ী' নাটক। মালতীপুঁথি ৪৩। রবি (বিবিধ ১০৫) ৮৮ কালাংড়া—কাওয়ালি। স্বরলিপি নাই।

৪৭ কে আমার সংশয় মিটায় [ গীতবিতানে নাই ]

ভারতী ১২৮৭ মাঘ, ৪৭৬ ভগ্নহৃদয় ৫ম সর্গ, নীরদের কণ্ঠে গান। ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, র-র-অচ ১। ১৬৪। মালতী পুঁথি ৪৫। রবি (বিবিধ ১০৪) ৮৭ সুরের উল্লেখ নাই। সুরের উল্লেখ নাই। স্বরলিপি নাই।

৪৮ তুমি কিগো পিতা আমাদের ৩। ৮৩১

মাঘোৎসবে গীত, রবীন্দ্রনাথের প্রথম ব্রহ্মসংগীত, তত্ত্ববোধিনী ১৮০২ শক (১২৮৭) ফাল্গুন, ২০৬। রাগ ভয়রোঁ—তাল কাওয়ালি। নরেন্দ্রনাথ দত্ত (স্বামী বিবেকানন্দ) সম্পাদিত 'সঙ্গীতকল্পতরু'-ধৃত। রবি (ব্রহ্ম-৩৯) ১৩১ রাগ ভয়রোঁ—তাল কাওয়ালি। স্বর. ৪৫।

৪৯ মহা সিংহাসনে বসি শুনিছ হে ৩। ৮২৮

মাঘোৎসবে গীত, তত্ত্ববোধিনী ১৮০২ শক (১২৮৭) ফাল্গুন, ২০৬ ভৈরবী—ঝাঁপতাল। নরেন্দ্রনাথ দত্ত (স্বামী বিবেকানন্দ) সম্পাদিত 'সঙ্গীত-কল্পতরু'-ধৃত। রবি (ব্রহ্ম ৩)। ১০৫ ভৈরবী-ঝাঁপতাল। রবি দত্ত অনূদিত 'The World Song.' *Echoes from East and West.* স্বর. ৮।

৫০ আমরা যে শিশু অতি । ৮২৭

মাঘোৎসবে গীত, তত্ত্ববোধিনী ১৮০২ শক (১২৮৭) ফাল্গুন, ২১১। রাগিণী খট্—তাল ঝাঁপতাল। রবি (ব্রহ্ম ৪০) ১৩১ রাগিণী খট্—তাল ঝাঁপতাল। নরেন্দ্রনাথ দত্ত শ্রীরামকৃষ্ণ পরমহংস দেবকে গানটি শোনাতেন। স্বর. ৪৫

৫১ তোমারেই করিয়াছি জীবনের ধ্রুবতারা ২। ৩১৮

মাঘোৎসবে গীত, তত্ত্ববোধিনী ১৮০২ শক (১২৮৭) ফাল্গুন ২১১, ছায়ানট। রবি (ব্রহ্ম ৪১) ১৩২ ছায়ানট। স্বরলিপি ব্রহ্মসঙ্গীত (৩য় ভাগ)। দ্র. গান নং ৪০। স্বর. ২৩।

৫২ একি এ সুন্দর শোভা ১। ২১৪

মাঘোৎসবে গীত, তত্ত্ববোধিনী ১৮০২ (১২৮৭) ফাল্গুন ২১২, রাগিণী ইমন ভূপালি-তাল কাওয়ালি। রবি (ব্রহ্ম ৪২) ১৩৩ রাগিণী ইমন ভূপালি-তাল কাওয়ালি। নরেন্দ্রনাথ দত্ত শ্রীরামকৃষ্ণ পরমহংস দেবকে গানটি শোনাতেন। স্বরলিপি ব্রহ্মসঙ্গীত (৩য় ভাগ)। স্বর. ২৩।

৫৩ দিবানিশি করিয়া যতন ৩। ৮২৮

মাঘোৎসবে গীত, তত্ত্ববোধিনী ১৮০২ (১২৮৭) ফাল্গুন ২১২, রাগিণী-ধূন তাল কাওয়ালি। রবি (ব্রহ্ম ৪৪) ১৩৩, রাগিণী-ধূন—তাল কাওয়ালি। নরেন্দ্রনাথ দত্ত শ্রীরামকৃষ্ণ পরমহংস দেবকে গানটি শোনাতেন। স্বর. ৪৫

৫৪ কোথা আছ প্রভু ৩। ৮২৯

মাঘোৎসবে গীত, তত্ত্ববোধিনী ১৮০২ শক (১২৮৭) ফাল্গুন ২১৫, গুজরাটী ভজন—তাল একতালা। রবি (ব্রহ্ম ৪৪) ১৩৫, গুজরাটী ভজন—তাল একতালা। স্বরলিপি ব্রহ্মসঙ্গীত (৩য় ভাগ)।

৫৫ সখী, ভাবনা কাহারে বলে ৩। ৭৭১

ভারতী ১২৮৭ ফাল্গুন, ৫০৮। ভগ্নহৃদয় ষষ্ঠ সর্গ চপলার গান। রবি (বিবিধ ১০৩) ৮৫ বেহাগ খাম্বাজ—একতালা। স্বর. ২০।

৫৬—৮২ পর্যন্ত মোট ২৭টি গান বাল্মীকি-প্রতিভা প্রথম সংস্করণ ১২৮৭ ফাল্গুন-মুদ্রিত। বাল্মীকি-প্রতিভা গীতিনাট্য ১২৮৭ সালের ১৬ই ফাল্গুন শনিবার (১৮৮১ ফেব্রুয়ারী ২৬) বিদ্বজ্জন সমাগম উপলক্ষ্যে কলিকাতার জোড়াসাঁকোর বাড়ীর তেতলার ছাদে অভিনীত হয়। গানগুলি 'রবিচ্ছায়া'তে নাই। স্বরবিতান ৪৯। র-র-অচ-১। ৫৩১—৪১ এবং র-র-১। ২০৮-২১৫।

৭৫ কী বলিনু আমি । বাহার ৩ । ৬৫০

৭৬ একী এ, একী এ, স্থির চপলা ! ভূপালি ৩ । ৬৫০

৭৭ কোথা লুকাইলে । টোড়ী ৩ । ৬৫১

৭৮ কেন গো আপন মনে । সিন্ধু ৩ । ৬৫২

৭৯ কোথায় সে উষাময়ী প্রতিমা । টোড়ী ৩ । ৬৫২

৮০ এই যে হেরি গো দেবী আমারি । বাহার ৩ । ৬৫৩

৮১ হৃদয়ে রাখ, গো দেবি । গৌড়মল্লার । স্বরলিপি নাই গীতবিতানে নাই

৮২ দীনহীন বালিকার সাজে । গান নহে । ( আবৃত্তি ) ৩ । ৬৫৩

বয়স ২০ । ১২৮৮ । ১৮৮১

৮৩ কতদিন একসাথে ছিনু ঘুমঘোরে ৩ । ৭৭০

ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, প্রথম সর্গ, গান, র-র-অচ-১ । ১৩৯ । মালতী পুঁথি ১১৯ । রবি ( বিবিধ ১০৮ ) ৯০, ভৈরবী—কাওয়ালি । স্বরলিপি নাই ।

৮৪ যে ভালবাসুক সে ভালবাসুক ৩ । ৭৭৩

ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, অষ্টম সর্গ, চপলার গান, র-র-অচ-২ । ১৯০ । রবি ( বিবিধ ১০১ ) ৮৩, মিশ্র—একতালা । স্বরলিপি নাই ।

৮৫ কী হল আমার ! বুঝিবা সখি ২ । ৪০৮

ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, নবম সর্গ, নলিনীর গান, র-র-১ । ১৯১ । মালতী পুঁথি ১০০ । রবি ( বিবিধ ১০০ ) ৮২, মিশ্রসিন্ধু—একতালা । কাব্যগ্রন্থাবলী ( ১৩০৩ ) 'কৈশোরক' অংশে 'হারা হৃদয়ের গান' নামে মুদ্রিত । পাঠান্তর আছে । স্বর. ২০ ।

---

বর্তমান বাল্মীকি-প্রতিভা ১২৯২ সালে নূতন করিয়া লিখিত হয় । আমরা সেই পাঠেরই সহিত পরিচিত ।

৮৬ কে তুমি গো খুলিয়াছ স্বর্গের দুয়ার ৩। ৭৭৩

ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, দশম সর্গ, গান, র-র-অচ-১। ১৯৯ মালতী পুঁথি ৪৫। রবি ( বিবিধ ৩৯ ) ৩৫, মুলতান—আড়াঠেকা। স্বরলিপি নাই।

৮৭ কিছুই ত হোল না ৩। ৭৭৩

ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, একাদশ সর্গ, অনিলের গান, র-র-অচ-১। ১৯৯ রবি ( বিবিধ ৪০ ) ৩৬ ঝিঁঝিট—আড়াঠেকা। কাব্যগ্রন্থাবলী ( ১৩০৩ ) 'কৈশোরক' অংশে 'ছায়া' নামে মুদ্রিত। দীর্ঘ কবিতার সাত পঙক্তি লইয়া গান। স্বর. ৩৫।

৮৮ তুই রে বসন্ত সমীরণ ৩। ৭৭৫

ভগ্নহৃদয় ১২৮৮ বৈশাখ, দ্বাবিংশ সর্গ, বিনোদের গান, র-র-অচ-১। ২৪৭ রবি ( বিবিধ ৩৭ ) ৩৩ কাফি—ঝাঁপতাল। উভয় স্থলেই ইন্দিরা দেবী-সম্মত সংক্ষিপ্ত পাঠ। ইহা বিশেষভাবে উল্লেখযোগ্য—প্রচলিত গীতবিতানে সম্ভবমত প্রায় সর্ব্বত্র গীতরূপের সংকলন, এজন্য প্রামাণিক স্বরলিপিতে যাহা পাওয়া যায় তাহারই অনুসৃতি। ভগ্নহৃদয় আদি গ্রন্থে এমন কি 'রবিচ্ছায়াতে'ও অনেক সময় দীর্ঘতর বা অতিদীর্ঘ রূপ ( পাঠ ) দেখা যায়। স্বর. ২০।

৮৯ বসন্ত প্রভাতে এক মালতীর ফুল ৩। ৭৭৬

রুদ্রচণ্ড ১২৮৮ বৈশাখ, তৃতীয় দৃশ্য, অমিয়ার গান, রাগিণী—মিশ্রললিত, র-র-অচ-১। ২৮৮ মালতী পুঁথি ২৩। রবি ( বিবিধ ১১৪ ) ৯৮ মিশ্র গৌর সারং—ঝাঁপতাল। স্বর. ৩৫।

৯০ তরুতলে ছিন্নবৃন্ত মালতীর ফুল ৩। ৭৭৬

রুদ্রচণ্ড। ১২৮৮ বৈশাখ, তৃতীয় দৃশ্য, চাঁদকবির গান, রাগিণী—মিশ্র গৌড় সারঙ্গ, র-র-অচ-১। ২৯০-৯১ মালতী পুঁথি ২৯। রবি ( বিবিধ ৩০ ) ২৫ মিশ্র গৌড় সারঙ্গ—ঝাঁপতাল। স্বর. ২০।

৮৯, ৯০ সংখ্যক গান দুইটি মিলাইয়া শিশু-কাব্যের 'ফুলের ইতিহাস' কবিতাটি লিখিত হয়। র-র-৯। ৮৮

৯১ মরণ রে, তুহুঁ মম শ্যাম সমান ২। ৩৪২

ভারতী ১২৮৮ শ্রাবণ ১৯৬; ভানুসিংহের কবিতা। ভানু. পদাবলী ১২৯১, পূরবী, র-র-২। ২৪ রবি ( বিবিধ ৫১ ) ৪৬ ভৈরবী-কাওয়ালি। স্বর. ২১।

নিম্নের ৯২—৯৫ সংখ্যক গান চারিটি রাজনারায়ণ বসুর কন্যা লীলাদেবীর সহিত কৃষ্ণকুমার মিত্রের বিবাহ-উৎসব উপলক্ষ্যে রবীন্দ্রনাথ কর্তৃক রচিত। বিবাহ অনুষ্ঠিত হয় ১৫ই শ্রাবণ, ১২৮৮। গায়কদের অন্যতম ছিলেন নরেন্দ্রনাথ দত্ত ( স্বামী বিবেকানন্দ )।

৯২ জগতের পুরোহিত তুমি [১] ৩ । ৮৬২

রবি ( ব্রহ্ম ৭৩ ) ১৫৫ রাগিণী খাম্বাজ—তাল একতালা। স্বরলিপি নাই।

৯৩ শুভদিনে এসেছে দোঁহে চরণে তোমার ২ । ৬১০

রবি ( ব্রহ্ম ৫৪ ) ১৪২ বেহাগ। স্বর. ৮।

৯৪ তুমি হে প্রেমের রবি ৩ । ৮৬২

রবি ( ব্রহ্ম ৭৪ ) ১৫৭ রাগিণী জয়জয়ন্তী—ঝাঁপতাল। স্বরলিপি নাই।

৯৫ দুই হৃদয়ের নদী, একত্র মিলিল যদি ২ । ৬০৯

তত্ত্ববোধিনী ১৮০৩ শক ( ১২৮৮ ) ভাদ্র, রাগিণী সাহানা—তাল ঝাঁপতাল। রবি ( ব্রহ্ম ৬০ ) ১৫৪ রাগিণী সাহানা—তাল ঝাঁপতাল। স্বর. ৫৫।

৯৬ বঁধুয়া অসময়ে কেন হে প্রকাশ ৩ । ৭৯৮

ভারতী ১২৮৮ কার্ত্তিক, ৩১২-১৩ বউ-হাট, পঞ্চম পরিচ্ছেদ। বউ-হাট. ১২৮৯ পৌষ, চতুর্থ পরিচ্ছেদ, বসন্ত রায়ের র-র-১ । ৩৮৯। রবি-নাই। গানের বহি ১৩০০ বৈশাখ, ১২৫ ইমন-কল্যাণ—ঝাঁপতাল। প্রায়শ্চিত্ত ১৩১৬ বৈশাখ, প্রথম অঙ্ক তৃতীয় দৃশ্য, বসন্ত রায়ের গান, ভূপালি—যৎ, র-র-৯ । ১০৯, স্বর. ৯।

৯৭ আজ তোমারে দেখতে এলেম ২ । ৪১৪

ভারতী ১২৮৮ অগ্রহায়ণ, ৩৪৭ বউ-হাট, সপ্তম পরিচ্ছেদ। বউ-হাট ১২৮৯ পৌষ, ষষ্ঠ পরিচ্ছেদ বসন্ত রায়ের গান। র-র-১ । ৩৯৮-৯৯। রবি-নাই। গানের বহি ১৩০০ বৈশাখ, ১২৫ ভৈরবী—ঝাঁপতাল। প্রায়শ্চিত্ত ১৩১৬ বৈশাখ, প্রথম অঙ্ক, পঞ্চম দৃশ্য, বসন্ত রায়ের গান, র-র-৯ । ২১৪। স্বর. ৯।

---

(১) মহাগুরু, দুটি ছাত্র এসেছে তোমার .... জয়জয়ন্তী; ঝাঁপতাল। মূলপাঠ পাণ্ডুলিপি রাজনারায়ণের পুত্র যোগেন্দ্রনাথ বসুকে লিখিত।

৯৮ মলিন মুখে ফুটুক হাসি ৩ । ৭৯৮

ভারতী ১২৮৮ অগ্রহায়ণ, ৩৫০ বউ-হাট, সপ্তম পরিচ্ছেদ, বউ-হাট ১২৮৯ পৌষ ষষ্ঠ পরিচ্ছেদ, বসন্ত রায়ের গান, র-র-১ । ৪০২ রবি-নাই । প্রায়শ্চিত্ত ১৩১৬ বৈশাখ, প্রথম অঙ্ক, পঞ্চম দৃশ্য, র-র-৯ । ১১৫ । স্বর. ৯ ।

৯৯ সারা বরষ দেখিনে মা ২ । ৬০৩

ভারতী ১২৮৮ পৌষ, ৪৩৪ । বউ-হাট, দশম পরিচ্ছেদ । বউ-হাট, ১২৮৯ পৌষ নবম পরিচ্ছেদ, রামমোহন মালের গান, র-র-১ । ৪১৩ রবি-নাই । প্রায়শ্চিত্ত ১৩১৬ বৈশাখ, ২য় অঙ্ক, ৩য় দৃশ্য, র-র-৯ । ১২৪ স্ববি. ৯ ।

১০০ কবরীতে ফুল শুকালো ৩ । ৭৯৮

ভারতী ১২৮৮ মাঘ ৪৫০, বউ-হাট, একাদশ পরিচ্ছেদ । বউ-হাট ১২৮৯ পৌষ দশম পরিচ্ছেদ, বসন্ত রায়ের গান—ললিত । 'তৎক্ষণাৎ ললিতে একটা গান গাহিবার উপক্রম করিলেন' । র-র-১ । ৪১৮ । রবিচ্ছায়ায় নাই । স্বরলিপি নাই ।

১০১ ওরে যেতে হবে, যেতে হবে রে ২ । ৬০৩

ভারতী ১২৮৮ ফাল্গুন; ৫০৭ বউ-হাট, চতুর্দ্দশ পরিচ্ছেদ । বউ-হাট ১২৮৯ পৌষ, ত্রয়োদশ পরিচ্ছেদ, বসন্ত রায়ের গান, র-র-১ । ৪৩৪ । রবি (ব্রহ্ম ৩৪ ) ১২৭ ললিত—আড়াঠেকা । স্বর. ২০ ।

১০২ আমার যাবার সময় হল ২ । ৬০২

ভারতী ১২৮৮ ফাল্গুন ৫০৭, বউ-হাট, চতুর্দ্দশ পরিচ্ছেদ, বসন্ত রায়ের গান । বউ-হাট ১২৮৯ পৌষ, ত্রয়োদশ পরিচ্ছেদ, র-র-১ । ৪৩৫ । রবি (ব্রহ্ম ৩৫) ১২৮ খট্—কাওয়ালি । স্বরলিপি ইন্দিরা দেবী, বিশ্বভারতী পত্রিকা ১৩৫২ মাঘ-চৈত্র । স্বর. ২০ ।

১০৩ কেন গো সে মোরে যেন করেনা বিশ্বাস ৩ । ৮৭২

ভারতী ১২৮৮ ফাল্গুন ৫২৭, গান, রাগিণী ইমনকল্যাণ । রবি ( বিবিধ ৫৭ ) ৫৩ মিশ্র ছায়ানট—কাওয়ালি । স্বর. ৩৫ ।

নিম্নলিখিত ১০৪-১১৩ সংখ্যক গানগুলি জ্যোতিরিন্দ্রনাথের 'স্বপ্নময়ী' নাটকের ( ১২৮৮ চৈত্র ) অন্তর্ভুক্ত।

১০৪ বল্, গোলাপ্ মোরে বল্ ২ । ৪২২

স্বপ্নময়ীর গান, পিলু—খেম্‌টা। স্বরলিপি প্রতিভা দেবী 'বালক' পত্রিকা ১২৯২ বৈশাখ, পৃ. ২০-২২। রবি ( বিবিধ ২৭ ) ২১ পিলু—খেম্‌টা। গৃহ প্রবেশ নাটক ১৩৩২ আশ্বিন, সংযোজন অংশে হিমির গান, র-র-১৭। ৪৪২। স্বর. ২০।

১০৫ আমি স্বপনে রয়েছি ভোর ৩ । ৮৭৭

স্বপ্নময়ীর গোলাপের প্রত্যুত্তর শ্রবণ, গৌরী। রবি ( বিবিধ ২৬ ) ২০ গৌরী-কাওয়ালি। অনুমান গানটি বোম্বাই-এ রচিত। দ্র. দিলীপকুমার রায়, তীর্থঙ্কর ১৪৬। স্বর. ৩৫।

১০৬ হৃদয় মোর কোমল অতি ৩ । ৮৭৬

স্বপ্নময়ীর প্রত্যুত্তর শ্রবণ, গৌড়সারং—কাওয়ালি। রবি ( বিবিধ ২২ ) ১৭। গৌড়সারং-যৎ। স্বর. ৩৫।

১০৭ হাসি কেন নাই ও নয়নে ৩ । ৮৭৮

স্বপ্নময়ীর গান শ্রবণ, সিন্ধু—ঝিঁঝিট। রবি (বিবিধ ২৪) ১৮ সিন্ধু ঝিঁঝিট-কাওয়ালি। স্বর. ৩৫।

১০৮ এসো গো এসো বনদেবতা ৩ । ৯৫৩

স্বপ্নময়ীর গান, রাগিণী প্রভাতী। 'ভাব ভাষা ছন্দের বৈশিষ্ট্য এবং রবীন্দ্র-জীবনের বিশেষ অনুষঙ্গ বা স্মৃতি ছাড়া ইহা যে রবীন্দ্রনাথেরই রচনা সে সম্পর্কে অন্য প্রমাণ দুর্লভ।' গীতবিতান গ্রন্থ-পরিচয় ১০১০। স্বরলিপি নাই।

১০৯ দেশে দেশে ভ্রমি তব দুখগান গাহিয়ে ৩ । ৮১৮

নেপথ্যে স্বপ্নময়ীর গান, বাহার। রবি ( জাতীয় ৫ ) ১৬৩ বাহার—কাওয়ালি। স্বর. ৪৭।

১১০ দে লো সখী, দে পরাইয়ে চুলে ৩ । ৬৫৯ । ৯১৮

সুমতির গান, দেশ। রবি-নাই। মায়ার খেলা ১২৯৫ অগ্রহায়ণ, প্রমদার গান, পাঠান্তর আছে, র-র-১। ২৩৪-৫। গানের বহি ১৩০০ বৈশাখ, ১৩১। দেশ—একতালা ( কথোপকথন ) স্বরলিপি গীতিমালা। স্বর. ৪৮।

১১১ বলি গো সজনী, যেওনা ৩ । ৮৮৭

সুমতির গান, খট্। রবি ( বিবিধ ১১২ ) ৯৫ খট্—একতালা। স্বরলিপি গীতিমালা। স্বর. ৩৫।

১১২ কে যেতেছিস, আয়রে হেথা ৩ । ৮৯০

জেহেনার গান, বাগেশ্রী—খেম্‌টা। গানটি রবীন্দ্রনাথের কোনো গীত-গ্রন্থে ছিলনা। স্বরলিপি-গীতিমালা। স্বর. ৩৫।

১১৩ অনন্ত সাগর-মাঝে দাও তরী ভাসাইয়া ৩ । ৮৮৮

সুমতি ও জগতের গান, বাগেশ্রী। রবি ( বিবিধ ২০ ) ১৫ বাগেশ্রী—আড়াঠেকা, মূল গানের শেষ চার পঙক্তি মুদ্রিত হয় নাই। রবি দত্ত অনূদিত Life's Voyage, *Echoes from East and West.* ১৯০২ সেপ্টেম্বর। স্বর. ৮।

[ স্বপ্নময়ীর গান শেষ ]

বয়স ২১ । ১২৮৯ । ১৮৮২

১১৪ মা, আমি তোর কী করেছি ৩ । ৯৪৮

ভারতী ১২৮৯ আষাঢ়, ১২১ বউ-হাট, ২৬ পরিচ্ছেদ, উদয়াদিত্যের গান। বউ-হাট ১২৮৯ পৌষ, প্রথম সংস্করণ ও দ্বিতীয় সংস্করণে গানটি মুদ্রিত ছিল। কিন্তু বর্ত্তমানে কোথাও মুদ্রিত হয় নাই। দ্র. গীতবিতান গ্রন্থপরিচয় ১০০৯। রবি ( ব্রহ্ম ৩৬ ) ১২৯। মিশ্র বঁরোয়—আড়াঠেকা। গান ১৯০৯ ( বিবিধ ) ১২৫ বাঁরোয়া—ঝাঁপতাল। স্বর. ২০।

১১৫ আর কি আমি ছাড়ব তোরে ৩ । ৭৯৯

ভারতী ১২৮৯ আশ্বিন ২৭৫ বউ-হাট, ৩৬ পরিচ্ছেদ, বসন্ত রায়ের গান। বউ-হাট ১২৮৯ পৌষ, ত্রয়স্ত্রিংশ পরিচ্ছেদ। র-র-১ ।৫০২। রবি ( বিবিধ ১১১ ) ৯৫, সুরের উল্লেখ নাই। গানের বহি ১৩০০ ( বিবিধ ) ১২৮, টোড়ি—ঝাঁপতাল। স্বরলিপি নাই।

১১৬ আজ আমার আনন্দ দেখে কে ৩ । ৭৯৯

ভারতী ১২৮৯ আশ্বিন ২৭৬, বউ-হাট, ৩৬ পরিচ্ছেদ, বসন্ত রায়ের গান। বউ-হাট ১২৮৯ পৌষ প্রথম সংস্করণ ও দ্বিতীয় সংস্করণে গানটি ছিল। রবীন্দ্র-গ্রন্থাবলী ( হিতবাদী ১৩১১ ) বউ-হাটে গানটি নাই। গানটি রবীন্দ্রনাথের আর কোনো গীতগ্রন্থে নাই। স্বরলিপি নাই।

নিম্নলিখিত ১১৭—১৬৫ সংখ্যক গানগুলি 'কালমৃগয়া' ( ১২৮৯ অগ্রহায়ণ ) গীতিনাট্যের অন্তর্ভুক্ত। মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের গৃহে বিদ্বজ্জন সমাগম উপলক্ষ্যে ১৮৮২ ডিসেম্বর ২৩ ( ১২৮৯ পৌষ ৯ ) তারিখে অভিনীত হয়।

এই গীতিনাট্যে মোট গানের সংখ্যা ৩৯টি ও মন্ত্র ১টি। নাটকটি পুনর্মুদ্রিত হয় নাই। ইহার ৭টি গান বাল্মীকি-প্রতিভা ২য় সংস্করণে ভুক্ত হয়। সেই জন্য কালমৃগয়ার গানগুলি রবীন্দ্রনাথের অন্য কোনো গীতগ্রন্থে অন্তর্ভুক্ত হয় নাই। র-র-অচ-১ । ৩২৯—৩৩৭ পৃষ্ঠার মধ্যে গানগুলি আছে। স্বরবিতান-২৯, ইন্দিরা দেবী চৌধুরাণী-কৃত। মূল কালমৃগয়ার সহিত সুর তালের পার্থক্য আছে।

১১৭ বেলা যে চলে যায়, ডুবিল রবি ৩ । ৬১৭

ঋষিকুমারের গান, মিশ্রভূপালী—যৎ। রবি-নাই।

১১৮ ও ভাই, দেখে যা, কত ফুল তুলেছি ৩ । ৬১৭

লীলা ও ঋষিকুমারের গান, মিশ্রখাম্বাজ-কাওয়ালি, বিলাতী সুর আরোপিত হইয়াছে—মূল The British Grenadiers। তুই আয়রে কাছে আয় ( আরম্ভ—ও ভাই, দেখে যা ) দ্র. 'রবীন্দ্রসঙ্গীতের ত্রিবেণীসংগম' ৯ ও গীতবিতান গ্রন্থপরিচয় ১০২০।

১১৯ ও, দেখবি রে ভাই আয়রে ছুটে ৩ । ৬১৭

লীলার গান, মিশ্রখাম্বাজ-আড়খেম্‌টা। বিলাতী সুরে গীত। মূল The Vicar of Bray 'রবীন্দ্রসঙ্গীতের ত্রিবেণীসংগম', ৯। গীতবিতান গ্রন্থপরিচয় ১০২০।

১২০ কাল সকালে উঠব মোরা ৩ । ৬১৮

লীলার গান, মিশ্রবিভাস—আড়খেম্‌টা।

১২১ সমুখেতে বহিছে তটিনী ২। ৪১৫, ৩। ৬১৮

বনদেবীগণের গান, মিশ্রসিন্ধু—ঢিমে তেতালা। রবি (বিবিধ ৪) ৪ ঝিঁঝিট সিন্ধু-কাওয়ালি। স্বরলিপি-গীতিমালা।

১২২ ফুলে ফুলে ঢ'লে ঢ'লে ৩। ৬১৯

বনদেবীগণের গান, রাগিণী মিশ্র কেদারা-একতালা। বিলাতী সুরে গীত। মূল Ye banks and braes। দ্র. 'রবীন্দ্র-সঙ্গীতের ত্রিবেণী সংগম' ৯। গীত-বিতান গ্রন্থপরিচয় ১০২০। রবি (বিবিধ-৬) ৫ মিশ্র—একতালা। স্বরলিপি গীতিমালা। রবি দত্ত অনূদিত 'The Sense of loneliness'-*Echoes from East and West.* (সেপ্টেম্বর ১৯০২)।

১২৩ নেহারো লো সহচরী ৩। ৬১৯

সকল বনদেবীগণের একত্রে গান। ছায়ানট—আদ্ধা।

১২৪ জল এনে দেরে বাছা ৩। ৬২০

অন্ধ ঋষির গান, জয়জয়ন্তী-ঝাঁপতাল, স্বরলিপি, 'বালক' ১২৯২ পৌষ ৪২৩—৪২৪

১২৫ না না কাজ নাই, যেয়ো না বাছা ৩। ৬২০

অন্ধ ঋষির গান, দেশ—ঢিমে তেতালা। স্বরলিপি 'বালক' ১২৯২ পৌষ ৪২৪—২৬।

১২৬ আমা তরে অকারণে ৩। ৬২০

ঋষিকুমারের গান, খাম্বাজ—ঢিমে তেতালা। স্বরলিপি 'বালক' ১২৯২ পৌষ ৪২৩—২৬

১২৭ সঘন ঘন ছাইল গগন ঘনাইয়া ২। ৪৩৯, ৩। ৬২১

বনদেবতা'র গান, গৌড়মল্লার—কাওয়ালি। রবি (বিবিধ ১২) ৯ গৌড়-মল্লার—চৌতাল। পাঠান্তর আছে। স্বরলিপি-গীতিমালা ও কেতকী।

১২৮ ঝম্ ঝম্ ঘন ঘন রে বরষে ৩ । ৬২২, ৬৪৪

বনদেবীগণের গান, মল্লার—কাওয়ালি। রবি-নাই। 'বাল্মীকি-প্রতিভা' ১২৯২ ফাল্গুন, ২য় সংস্করণ, বনদেবীগণের গান, র-র-১ । ২১৬। গানের বহি ১৩০০ ( বাল্মীকি-প্রতিভা ) ২৫০ মল্লার। স্বর. ৪৯।

১২৯ আয়লো সজনি, সবে মিলে ৩ । ৬২২

সকল বনদেবীগণের গান, মল্লার—কাওয়ালি। রবি ( বিবিধ ১৩ ) মল্লার—কাওয়ালি। স্বরলিপি-গীতিমালা।

১৩০ কী ঘোর নিশীথ ৩ । ৬২৩

ঋষিকুমার ও বনদেবীগণের গান, গারা—কাওয়ালি।

১৩১ মানা না মানিলি ৩ । ৬২৩

বনদেবীগণের গান, মিশ্রবেলাওল—একতালা। বিলাতী সুরে গীত। মূল Go where glory wait's thee. দ্র. 'রবীন্দ্র-সঙ্গীতের ত্রিবেণী সংগম' ৯ ও গীতিবিতান, গ্রন্থপরিচয় ১০২০

১৩২ বনে বনে সবে মিলে ৩ । ৬২৪, ৬৪৫

শিকারীগণের গান, ইমনকল্যাণ—কাওয়ালি। বাল্মীকি-প্রতিভা ১২৯২ ফাল্গুন, ২য় সংস্করণ, শিকারীগণের গান, পাঠান্তর আছে, র-র-১ । ২১৭। রবি-নাই। গানের বহি ১৩০০ ( বাল্মীকি-প্রতিভা ) ২৫২ ইমনকল্যাণ, আরম্ভ 'এই বেলা সবে মিলে চলো হো', তারপর 'কালমৃগয়া'র পাঠই অনুসৃত। দ্র স্বর ৪৯।

১৩৩ জয়তি জয় জয় রাজন্ ৩ । ৬২৪

শিকারীগণের গান, সিন্দুড়া। রবি-নাই।

১৩৪ গহনে গহনে যারে তোরা ৩ । ৬২৫, ৬৪৬

দশরথে'র গান, বাহার। রবি-নাই। বাল্মীকি-প্রতিভা ১২৯২ ফাল্গুন, ২য় সংস্করণ, বাল্মীকির গান, র-র-১ । ২১৭। গানের বহি ১৩০০ ( বাল্মীকি-প্রতিভা ) ২৫৩ বাহার। স্বর. ৪৯।

